তোমা দেখিলেই মাত্র কোটী পিতৃগণ।
সেইক্ষণে সর্ব্ববন্ধ পায় বিমোচন॥
অতএব তীর্থ নহে তোমার সমান।
তীর্থেরও পরম তুমি মঙ্গল প্রধান॥
সংসার-সমুদ্র হতে উদ্ধার' আমারে।
এই আমি দেহ সমর্পিলাম তোমারে॥
কৃষ্ণ পাদপদ্মের অমৃত রস পান।
আমারে করাও তুমি এই চাহি দান॥ চৈঃ ভাঃ॥ ৮১॥

পাদ! আপনার চরণ দর্শন করিয়া আমার গয়াযাত্রা সফল হইল। আমি কৃতার্থ হইলাম। যেহেতু, সাধুসঙ্গ হইতেই সর্ব্ব তীর্থাধিক ফল লাভ হয়। যথা—

গঙ্গাদি পুণ্যতীর্থেষু যো নরঃ স্নাতুমিচ্ছতি।
য করোতি সতাং সঙ্গং তয়োঃ সৎসঙ্গমোবরঃ॥ পদ্মপুরাণ।

যে ব্যক্তি গঙ্গাদি পুণতীর্থে স্নান করিতে ইচ্ছা করে এবং যে ব্যক্তি সৎসঙ্গাভিলাষী, এতদুভয়ের মধ্যে সৎসঙ্গই শ্রেষ্ঠ।

তীর্থে পিণ্ড দান করিলে পিতৃগণের উদ্ধার হইলেও যাঁহার নামে পিণ্ড দান করা হয়, মাত্র তিনিই নিস্তার লাভ করেন. কিন্তু আপনার ন্যায় পরম ভগবদ্ভক্তের শ্রীচরণ দর্শন মাত্রে কোটী পিতৃগণ সর্ব্ববন্ধন বিমুক্ত হইয়া তৎক্ষণাৎ উদ্ধার লাভ করিয়া থাকেন। কেন না, ভগবদ্ভক্তের ন্যায় পরম তীর্থ আর নাই। যথা—

যে ভজন্তি জগদ্যোনিং বাসুদেবং সনাতনং।
ন তেভ্যো বিদ্যতে তীর্থমধিকং রাজসত্তম॥ ইতিহাস সমুচ্চয়।

হে নৃপবর! যাঁহারা জগৎকারণ সনাতন বাসুদেবের আরাধনা করেন, তাঁহাদের ন্যায় তীর্থ শ্রেষ্ঠ আর নাই।

এমন কি—

নিমিষং নিমিষার্দ্ধং বা যত্র তিষ্ঠন্তি সত্তমাঃ।
তত্রৈব সর্ব্বশ্রেয়াংসি তত্তীর্থং তত্তপোবনং॥

সাধুগণ নিমেষ কি নিমেষার্দ্ধকালও যথায় অবস্থান করেন, তথায় সমস্ত কল্যাণ অবস্থিত এবং সেই স্থানই তীর্থ ও তপোবনস্বরূপ হয়।

তস্মাদেতে মহাভাগা বৈষ্ণবাবীতকল্মষাঃ।
পুনন্তি সকলাল্লোকাং স্তত্তীর্থমধিকং ততঃ॥

অতএব এই সমস্ত মহাভাগ নিষ্পাপ বৈষ্ণবগণ অখিল লোক পবিত্র করেন, সুতরাং তাঁহারাই পরম তীর্থস্বরূপ।

সুতরাং—

যেষাং বাক্যজলৌঘেন বিনা গঙ্গাজলৈরপি।
বিনা তীর্থ সহস্রেণ স্নাতো ভবতি মানবঃ॥ স্কন্দপুরাণ।

যাঁহাদের উপদেশ কিম্বা হরিসঙ্কীর্ত্তন রূপ বারি দ্বারা মানবগণ অসংখ্য অসংখ্য তীর্থ ও গঙ্গোদক বিনাও স্নাত হয়, তাঁহাদের পদামৃতের মাহাত্ম্য আর কি বর্ণন করিব।

অতএব আমি আপনার চরণে এই দেহ সমর্পণ করিলাম, আমাকে ভবসাগর হইতে উদ্ধার করুন। শ্রীপাদ! আমাকে শ্রীকৃষ্ণ-পাদপদ্মের অমৃত রস পান করাইবেন, ইহাই আমার ভিক্ষা। বহুভাগ্যে আজ আমার দুর্লভ-দর্শন সাধুসঙ্গ লাভ ঘটিয়াছে।

দুর্লভো মানুষো দেহো দেহিনাং ক্ষণভঙ্গুরঃ।
তত্রাপি দুর্লভং মন্যে বৈকুণ্ঠ প্রিয়দর্শনম্॥ শ্রীভাঃ ১১ স্কঃ।

দেহিগণের মধ্যে এই ক্ষণভঙ্গুর মনুষ্যদেহ দুর্লভ, তন্মধ্যে আবার কৃষ্ণ ভক্তগণের দর্শন অতি দুর্লভ। তাই ধ্রুব শ্রীভগবানকে প্রার্থনা করিয়াছেন—

ভক্তিংমুহুঃ প্রবহতাং ত্বয়ি মে প্রসঙ্গো
ভূয়াদনন্ত মহতামমলাশয়ানাম্।
যেনাঞ্জসোল্বণ মুরুব্যসনং ভবাব্ধিং
নেষ্যে ভবদ্‌গুণ কথামৃতপানমত্তঃ॥

হে অনন্ত! আমি অপর কিছু প্রার্থনা করি না। যে সকল অমলাশয় মহাপুরুষেরা আপনার প্রতি নিরন্তর ভক্তি প্রদর্শন করেন, সেই সাধুগণের সঙ্গে যেন আমার প্রসঙ্গ হয়, তাঁহাদের সঙ্গ ঘটিলেই আমি ভবদীয় গুণকথামৃত-পানে মত্ত হইয়া অনায়াসে এই বিঘ্ন-সঙ্কুল ভীষণ সংসার-সমুদ্রের পারে উত্তীর্ণ হইতে পারিব।

প্রভুর বিনয়-মধুর বাক্যে শ্রীপাদ ঈশ্বরপুরী কহিলেন, "পণ্ডিত! আমি যে অবধি তোমাকে নদীয়ায় দর্শন করিয়াছি, সেই হইতে তুমি আমার হৃদয়-রাজ্য অধিকার করিয়াছ। তোমাকে দর্শন করিয়া অনুক্ষণ পরমানন্দ সুখে

করিতেছি। বলিতে কি, তোমার দর্শনে যথার্থই আমার সাক্ষাৎ কৃষ্ণ দর্শনের আনন্দস্ফূর্ত্তি হইয়া থাকে।"

শ্রীপাদ ঈশ্বরপুরীর এই কথা শুনিয়া শ্রীশচীনন্দন হাসিয়া বলিলেন,—

"—মোর বড় ভাগ্য।" চৈঃ ভাঃ ॥ ৮২ ॥

অনন্তর শ্রীশচীনন্দন শ্রীপাদ ঈশ্বরপুরীর অনুমতি গ্রহণ পূর্ব্বক যথাবিহিত তীর্থশ্রাদ্ধ সমাপন করিয়া বাসায় প্রত্যাগমন করিলেন। কিছুক্ষণ পরে সুস্থ হইয়া স্বহস্তে হবিষান্ন পাক করিতেছেন—পাক শেষ প্রায়, এমন সময়ে শ্রীপাদপুরী আসিয়া উপস্থিত হইলেন। শ্রীগৌরাঙ্গ যথোচিত সম্বর্দ্ধনা সহকারে আসন প্রদান করিলেন। তখন শ্রীপাদ পুরী রহস্য করিয়া বলিলেন, "পণ্ডিত! আমি ভাল সময়েই উপস্থিত হইয়াছি। আমিও ক্ষুধার্ত্ত, তোমারও অন্ন প্রস্তুত।"

ভক্তবৎসল শ্রীশচীনন্দন হাসিয়া কহিলেন,—

"—যবে হৈল ভাগ্যের উদয়।
এই অন্ন ভিক্ষা আজি কর মহাশয়॥ চৈঃ ভাঃ ॥৮৩॥

শ্রীপাদ! আপনি ভোজন করিবেন, আমার পরম সৌভাগ্য! অনুগ্রহপূর্ব্বক এই প্রস্তুত অন্ন ভিক্ষা করুন।

শ্রীপুরী গোসাঞি বলিলেন,—"তা'হলে তুমি কি খাইবে? বরং আইস, এই অন্ন দুইজনে ভাগ করিয়া আহার করি।" এই কথা শুনিয়া শ্রীগৌরাঙ্গ সহাস্যে কহিলেন,—

"—যদি আমা চাও।
যে অন্ন হৈয়াছে তাহা তুমি সব খাও॥
তিলার্দ্ধেকে আর অন্ন রান্ধিবাঙ আমি।
না কর সঙ্কোচ কিছু ভিক্ষা কর তুমি॥" চৈঃ ভাঃ ॥ ৮৪ ॥

এই বলিয়া দয়াল শ্রীগৌরাঙ্গ অতি যত্নে শ্রীপুরীকে সমুদায় অন্ন ভোজন করাইয়া মুহূর্ত্তমধ্যে আবার নিজের জন্য পাক করিয়া লইলেন।

শ্রীগৌরাঙ্গ শ্রীপাদ পুরীগোসাঞিকে দীক্ষাগুরুরূপে বরণ করিয়াছেন। তাই শ্রীগুরুর প্রতি শিষ্যকে কিরূপ শ্রদ্ধাযুক্ত হইতে হইবে, শ্রীগৌর ভগবান স্বয়ং আচরণ করিয়া তাহা উদ্ধত-প্রকৃতি কলির জীবকে শিক্ষা দিয়াছেন। শ্রীগৌরাঙ্গ শ্রীপুরীর জন্মস্থান কুমারহট্ট দর্শন করিয়া বলিলেন,—

"কুমারহট্টেরে নমস্কার।
শ্রীঈশ্বর পুরীর যে গ্রামে অবতার॥" চৈঃ ভাঃ ॥৮৫॥

তার পর সেই স্থানের মৃত্তিকা স্বীয় বহির্ব্বাসে বাঁধিয়া লইয়া ভক্তিগদ্‌গদ স্বরে কহিলেন,—

"—ঈশ্বর পুরীর জন্মস্থান।
এ মৃত্তিকা মোহর জীবনধন প্রাণ॥" চৈঃ ভাঃ ॥৮৬॥

অনন্তর পুনশ্চ কহিলেন,—

"—গয়া করিতে যে আইলাঙ।
সত্য হৈল ঈশ্বরপুরীরে দেখিলাঙ॥" চৈঃ ভাঃ ॥৮৭॥

শ্রীপাদ পুরী গোসাঞির প্রতি এইরূপ ভক্তি প্রদর্শন করিয়া শ্রীগৌরহরি গুরুভক্তির উচ্চ আদর্শ দেখাইলেন। আর একদিন শ্রীমহাপ্রভু পুরীগোসাঞিকে নিভৃতে পাইয়া, তাঁহার নিকট মন্ত্রদীক্ষা ভিক্ষা চাহিলেন। শ্রীপুরী নবদ্বীপে প্রভুকে যখন প্রথম দর্শন করেন, তখন হইতেই তাঁহার মনে কেমন সন্দেহ জন্মিয়াছিল, এক্ষণে এই গয়াধামে শ্রীপ্রভুকে দর্শন করিয়া তাঁহার মনের সন্দেহ ঘুচিয়াছে। শ্রীগৌরাঙ্গ পূর্ণ-ব্রহ্ম সনাতন বলিয়া প্রাণে প্রাণে বুঝিয়াছেন। তাই শ্রীপাদ পুরী কহিলেন,—"মন্ত্র কোন্ কথা? আমি তোমার জন্য প্রাণ পর্য্যন্ত দিতে পারি।" এই বলিয়া মন্ত্রমুগ্ধের ন্যায় তিনি প্রভুকে দশাক্ষর মহামন্ত্র প্রদান করিলেন। শ্রীশচীনন্দন স্বয়ং শ্রীভগবান হইলেও তিনি যখন জীব-নিস্তারের জন্য শিক্ষাচার্য্যরূপে অবতীর্ণ হইয়াছেন, তখন লোকশিক্ষার্থ শাস্ত্রের মর্য্যাদা সংরক্ষণ একান্ত কর্ত্তব্য। তাই দয়াল প্রভু এইরূপে দীক্ষা গ্রহণ করিলেন। দীক্ষা গ্রহণ না করিলে—গুরু প্রণালী স্বীকার না করিলে আচার-বিরুদ্ধ কার্য্য হয়। যিনি জীবকে সদাচার শিখাইবার জন্য অবতীর্ণ হইয়াছেন, তাঁহার পবিত্র জীবনে কখন আচার-বিরুদ্ধতা দৃষ্ট হইতে পারে কি?—অসম্ভব!

দীক্ষান্তে প্রভু শ্রীপাদ পুরীকে প্রদক্ষিণ করিয়া প্রণাম করিলেন। পরে ভক্তি-পুলকিত-চিত্তে কহিলেন,—

"—দেহ আমি দিলাও তোমারে।
হেন শুভদৃষ্টি তুমি করহ আমারে॥
যেন আমি ভাসি কৃষ্ণপ্রেমের সাগরে।" চৈঃ ভাঃ ॥৮৮॥

প্রভুর ভক্তিমাখা মধুর বাক্যে শ্রীপাদ্ পুরী তাঁহাকে হৃদয়ে ধরিয়া আলিঙ্গন করিলেন—উভয়েই প্রেমাশ্রুনীরে অভিষিক্ত হইলেন। এইরূপে শ্রীপাদ্ পুরী পূর্ণকাম হইয়া শ্রীগৌরাঙ্গের মধুর মূর্ত্তি হৃদয়ে অঙ্কিত করিয়া শ্রীবৃন্দাবনে গমন করিলেন। শ্রীগৌরাঙ্গের সহিত শ্রীপাদ্ পুরী গোসাঞির ইহাই শেষ দেখা।

ক্রমে শ্রীগৌরাঙ্গের আত্মপ্রকাশের সময় উপস্থিত হইল। একদিন শ্রীগয়া-ধামে নিভৃতে বসিয়া নিজ ইষ্টমন্ত্র জপ করিতে করিতে, ধ্যানানন্দে বাহ্যভাব প্রকাশিয়া উচ্চৈঃস্বরে রোদন করিয়া কহিতে লাগিলেন—

"কৃষ্ণ রে বাপ রে! মোর জীবন শ্রীহরি।
কোন দিগে গেলা মোর প্রাণ করি চুরি॥
পাইলুঁ ঈশ্বর মোর কোন দিকে গেলা।" চৈঃ ভাঃ ॥৮৪॥

শ্রীগৌরাঙ্গ বাৎসল্যভাবে এইরূপ সকরুণ আর্ত্তি, প্রকাশ করিতে করিতে প্রেমভক্তিরসে পরিপ্লুত হইলেন। তিনি কাতর কণ্ঠে—"কোথা গেলা বাপ কৃষ্ণ! ছাড়িয়া আমারে" বলিয়া পুনঃ পুন আর্ত্তনাদ করিতে লাগিলেন। কিছু পূর্ব্বে যে প্রভু পরম গম্ভীর অথচ উদ্ধতের চূড়ামণি ছিলেন, আহা! সে প্রভুর আজ কি অপূর্ব্ব ভাবান্তর! তিনি প্রেমে অস্থির হইয়া ভূমে গড়াগড়ি দিতেছেন—বাস্তবিকই যেন নিজ-ভক্তি-বিরহ-সাগরে সাঁতার দিতেছেন। শিষ্যগণ বহুযত্নে প্রভুকে সুস্থ করিলে প্রভু আবার বলিলেন—

"—তোমরা সকলে যাহ ঘরে।
মুঞি আর না যাইমু সংসার ভিতরে॥
মথুরা দেখিতে মুঞি চলিব সর্ব্বথা।
প্রাণনাথ কৃষ্ণচন্দ্র পাঙ যথা॥" চৈঃ ভাঃ ॥৮৫॥

প্রভুর এইরূপ প্রেমোন্মত্ত ভাব দর্শনে শিষ্যগণ যার-পর-নাই চিন্তান্বিত হইলেন। অনন্তর নানাবিধ প্রবোধবাক্যে তাঁহাকে প্রকৃতিস্থ করিয়া সকলে নিরাপদে শ্রীনবদ্বীপে প্রত্যাবর্ত্তন করিলেন। শ্রীগৌরচন্দ্রের উদয়ে নদীয়াবাসী-মাত্রেই হর্ষ-প্রফুল্ল হইয়া উঠিলেন।

ইতি প্রথম খণ্ড সমাপ্ত।

# শ্রীগৌর-উপদেশামৃত

দ্বিতীয় খণ্ড।

মধুসূদনদাস অধিকারী কর্ত্তৃক
সংগৃহীত ও প্রকাশিত।

প্রথম মুদ্রাঙ্কন।

শ্রীবৈষ্ণব-সঙ্গিনী" পত্রিকায় প্রকাশিত।
এলাটী পোঃ, জেলা হুগলী।

বঙ্গাব্দ ১৩১৮।

মূল্য ।৵০ আনা মাত্র।

# বিজ্ঞাপন।

শ্রীগৌরভক্তগণের আগ্রহাতিশয্যে "শ্রীগৌর-উপদেশামৃত" ২য় খণ্ড প্রকাশিত হইল। সত্য বটে, আজকাল অনেকগুলি "শ্রীচৈতন্যভাগবত ও শ্রীচরিতামৃত" বিস্তারিত ব্যাখ্যার সহিত প্রকাশিত হইয়াছেন এবং বোধ হয় ভক্তমাত্রেই তাহা পাঠ করিবার সুবিধা পাইয়াছেন, কিন্তু কলিপাবনাবতার শ্রীগৌর-ভগবানের বেদবাক্য-উপদেশ-রত্নগুলি একত্রে সংগৃহীত করিবার বাসনা বহুদিন হইতে প্রবল থাকায়, আমি ইহা প্রকাশের অনাবশ্যকতা বুঝিয়াও প্রকাশিত করিলাম। ইহার প্রথম খণ্ড পাঠ করিয়া সহৃদয় পাঠকবর্গ দ্বিতীয় খণ্ড প্রকাশের জন্য বিশেষ উৎসাহ প্রদান করেন। এজন্য এই খণ্ডে "শ্রীচৈতন্যভাগবত" হইতে প্রভুর কতকগুলি শ্রীমুখোক্তি সংগ্রহ করিয়া বিস্তারিত ব্যাখ্যার সহিত প্রকাশিত হইল। মাদৃশ অল্পজ্ঞ অভক্তের হৃদয়ে যেমন যেমন ভাবস্ফূর্ত্তি হইয়াছে, মহাজনগণের পদাঙ্ক অনুসরণ করিয়া তাহাই বিবৃত করিতে যত্নপর হইয়াছি। সুতরাং তাৎপর্য্যবিশ্লেষণে বহু ভ্রম-প্রমাদ ও ত্রুটি থাকা অসম্ভব নহে। এক্ষণে ভক্তপাঠকবর্গ ইহা পাঠ করিয়া কিঞ্চিৎ আনন্দানুভব করিলেই, শ্রম সফল জ্ঞান করিয়া আপনাকে কৃতার্থ মনে করিব।

প্রথম খণ্ডের ন্যায় এই ২য় খণ্ডও প্রসিদ্ধ "শ্রীবৈষ্ণব-সঙ্গিনী" পত্রিকায় প্রকাশিত হইয়াছিল। ভক্তগণের কৃপাদৃষ্টিপাত হইলে, আমরা ক্রমশঃ ইহার ৩য়, ৪র্থ খণ্ডও প্রকাশিত করিব, এরূপ বাসনা রহিল। ইতি।

পশ্চিমপাড়া,
এলাটী পোঃ, জেলা হুগলী।
সন ১৩১৮।



বৈষ্ণব-সেবকাভাস
দীন-প্রকাশক।

# সূচীপত্র।



## ক্রম-সংশোধন।

৮৮ পৃষ্ঠার পর ফর্ম্মা নম্বর ভুল হওয়ায় পত্রাঙ্ক ৮ সংখ্যা কমিয়া গিয়াছে। সুতরাং ৮৮ পৃষ্ঠার পর হইতে পত্রাঙ্ক ৮৯ হইবে। এইরূপে ৯৬ পৃষ্ঠার পত্রাঙ্ক ক্রমশঃ সংশোধন করিয়া লইতে হইবে।

# শ্রীগৌর-উপদেশামৃত।

## দ্বিতীয় খণ্ড।

### প্রথম লহরী।

#### গৌরাঙ্গের ভক্তাবেশ।

"এইমত ভক্তভাব করি অঙ্গীকার।
আপনি আচরি ধর্ম্ম করিল প্রচার॥"—শ্রীচৈঃ চঃ।

ভুবনৈকগতি করুণা-নিধি শ্রীগৌরাঙ্গ গয়াধামে শ্রীকৃষ্ণপাদপদ্ম দর্শন করিয়া নিজালয়ে ফিরিয়া আসিলেন। বহুদিন পরে নদীয়া-শশীর উদয়ে আবার নদীয়াবাসীর চকোর-চিত্ত আনন্দে বিভোর হইল। চতুর্দ্দিকে তাঁহার আগমন-বার্ত্তা প্রচারিত হইয়া পড়িল। আত্মীয়, বন্ধু, বান্ধব, শিষ্য প্রভৃতি সকলে সাক্ষাৎ করিবার জন্য ছুটিয়া আসিলেন, কিন্তু আসিয়া যাহা দেখিলেন, তাহাতে তাঁহারা যুগপৎ হর্ষ-বিস্ময়ে বিমুগ্ধ হইলেন। পূর্ব্বের ন্যায় তাঁহাতে ঔদ্ধত্য ও চাঞ্চল্যের কোন চিহ্নই আর পরিলক্ষিত হইতেছে না। এ যে ভক্তবেশে শ্রীগৌরাঙ্গ!! তাঁহার সেই বিনয়-মধুর স্নিগ্ধ শান্তভাব—কৃষ্ণ-প্রেমে ঢলঢল শ্রীমুখ-কমল, সজল নয়নযুগল, আর সেই অপূর্ব্ব অলোকসামান্য আনন্দপুলকদীপ্ত স্নিগ্ধোজ্জ্বল কান্তি দর্শন করিলে মনে হয়, প্রভু যেন শ্রীগয়াধাম হইতে কি এক অভিনব 'নূতন মূর্ত্তি' পরিগ্রহ করিয়া আসিয়াছেন। যিনি উদ্ধত ও অশান্তের শিরোমণি, আহা! আজ তাঁহাকে ভক্তের গৌরবমণিরূপে পাইয়া নদীয়াবাসী সাত্বতগণের প্রাণে বাস্তবিকই এক অনির্ব্বচনীয় প্রেমানন্দের মন্দাকিনী-ধারা প্রবাহিত হইতে লাগিল। তখন গুরুজন স্নেহাপ্লুতকণ্ঠে শুভাশীর্ব্বাদ জ্ঞাপন করিয়া তীর্থযাত্রার কুশল জিজ্ঞাসা করিতে লাগিলেন। প্রভু বিনয়-মধুর বাক্যে উত্তর করিলেন,—

তোমা সবাকার আশীর্ব্বাদে।
গয়াভূমি দেখি আইলাঙ্ নির্ব্বিরোধে॥"—চৈঃ ভাঃ॥ ১॥

এইরূপ যথাযোগ্য বিনয়সম্ভাষণপূর্ব্বক সকলকে বিদায় দিয়া শ্রীশচীনন্দন দুই চারিজন অন্তরঙ্গ কৃষ্ণভক্ত বন্ধুর নিকট তীর্থ-বৃত্তান্ত বলিতে আরম্ভ করিলেন ;—

"—— বন্ধু সব! শুন কহি কথা।
কৃষ্ণের অপূর্ব্ব যে দেখিল যথাযথা॥
গয়ার ভিতর মাত্র হইলাঙ্ প্রবেশ।
প্রথমেই শুনিলাঙ্ মঙ্গল বিশেষ॥
সহস্র সহস্র বিপ্র পড়ে বেদধ্বনি।
দেখ দেখ বিষ্ণুপাদোদক তীর্থখানি॥
পূর্ব্বে কৃষ্ণ যবে কৈলা গয়া আগমন।
এই স্থানে রহি কৃষ্ণ ধুইলা চরণ॥
যাঁর পাদোদক লাগি গঙ্গার মহত্ব।
শিরে ধরি শিব জানে পাদোদক-তত্ব॥
সে চরণ-উদকপ্রভাবে সেই স্থান।
জগতে হইল পাদোদক তীর্থ নাম॥"—চৈঃ ভঃ॥ ২॥

বন্ধুগণ! বলিতেছি শুন ;—শ্রীগয়াধামে যাইয়া শ্রীকৃষ্ণের লীলারঙ্গ যাহা যাহা দর্শন করিলাম, সকলই অপূর্ব্ব! শ্রীধামে প্রবেশমাত্র শুনিলাম,—সহস্র সহস্র বেদজ্ঞ-ব্রাহ্মণ মঙ্গল মধুর বেদগান করিতেছেন। কেহ বা নির্দ্দেশ করিয়া দেখাইয়া দিতেছেন,—"দেখ দেখ, ইহার নাম 'বিষ্ণু-পাদোদক তীর্থ'। পূর্ব্বে শ্রীকৃষ্ণ যখন গয়াধাম আগমন করেন, তখন তিনি এইখানে শ্রীচরণ-কমল প্রক্ষালন করিয়াছিলেন। যে পাদোদকের প্রভাবে পুণ্য-পবিত্রতাময়ী ভাগীরথীর ত্রিলোকব্যাপী মহত্ব, যে পাদোদকের মহিমাতত্ব অবগত হইয়া দেবাদিদেব শঙ্কর উহা মস্তকে ধারণ করিয়া কৃতার্থ হইয়াছেন, যথা—

পাদোদকস্য মাহাত্ম্যং দেবো জানাতি শঙ্করঃ।
বিষ্ণুপাদচ্যুতা গঙ্গা শিরসা যেন ধারিতা॥—স্কান্দে।

সেই চরণোদকের প্রভাবেই এই স্থান জগতে পাদোদক তীর্থ নামে অভিহিত।

অহো! যে শ্রীচরণ-প্রক্ষালিত সলিল-কণা স্পর্শে জীবের দুরিত দুর্ভোগ নিমেষে অন্তর্হিত হয়, সেই শ্রীপাদপদ্ম সাক্ষাৎ দর্শন করিলে যে কিরূপ চরিতার্থতা লাভ হয়, তাহা কে বলিতে পারে? সেই শ্রীচরণোদক মাহাত্ম্যের অপূর্ব্বতা বুঝাইবার জন্যই যেন দয়াল শিরোমণি শ্রীগৌরাঙ্গ শ্রীগয়াধামের অন্যান্য পবিত্র তীর্থের মধ্যে সর্ব্বাগ্রে শ্রীচরণোদক তীর্থেরই নামোল্লেখ করিলেন। শ্রীচরণোদকের মহিমা শাস্ত্রে ভূরি ভূরি কীর্ত্তিত আছে। ভক্ত পাঠকবর্গের অবগতির জন্য তাহার কএকটীমাত্র প্রমাণ এস্থলে উদ্ধৃত করা যাইতেছে। যথা,—

"নৈবেদ্যমন্নং তুলসীবিমিশ্রং বিশেষতঃ পাদজলং পিবেচ্চ।
যোঽশ্নাতি নিত্যং প্রযতো মুরারেঃ প্রাপ্নোতি সুপ্রেমযুতাং স ভক্তিং॥" পা

অর্থাৎ যে ব্যক্তি তুলসীমঞ্জরী-সমন্বিত শ্রীকৃষ্ণের প্রসাদান্ন নিত্য ভোজন করেন, বিশেষতঃ তাঁহার শ্রীচরণ-কমলোদক যত্নপূর্ব্বক পান করেন, তিনি বিশুদ্ধ প্রেমসংযুতা ভক্তি প্রাপ্ত হইয়া থাকেন।

শ্রীবিষ্ণু-পাদোদক সর্ব্বতীর্থ অপেক্ষা অধিক পবিত্রতাকারক। যথা—

পাবনং সর্ব্বতীর্থেভ্যো হত্যাকোটিবিনাশকম্।
ধৃতে শিরসি পীতে চ সর্ব্বাস্তুষ্যন্তি দেবতাঃ॥ শ্রীহ, ভ, বি,।

পুলস্ত্য ভাগীরথকে কহিতেছেন,—"হে ভগীরথ! নিখিল তীর্থাধিক পাবন, কোটিহত্যাজনিত মহাপাতকনাশক শ্রীকৃষ্ণ-পাদোদক মস্তকে ধারণ করিলে কিম্বা পান করিলে অখিল দেবতার সন্তোষ সাধিত হয়।

আবার—

হরি-পাদোদকং যস্তু ক্ষণমাত্রঞ্চ ধারয়েৎ।
সঃ স্নাতঃ সর্ব্বতীর্থেষু বিষ্ণোঃপ্রিয়তর স্তথা॥—শ্রীহ, ভ, বি,।

অর্থাৎ যিনি শ্রীহরিপাদোদক ক্ষণমাত্র ধারণ করেন, তিনি সর্ব্বতীর্থ স্নানের ফললাভ করিয়া শ্রীবিষ্ণুর প্রিয়তম হন।

অতএব—

হিত্বা পাদোদকং বিষ্ণো র্যোঽন্যতীর্থানি গচ্ছতি।
অনর্ঘ্যং রত্নমুৎসৃজ্য লোষ্ট্রং বাঞ্ছতি দুর্ম্মতিঃ॥

যে ব্যক্তি শ্রীবিষ্ণু-চরণোদক পরিত্যাগ করিয়া তীর্থান্তরে গমন করে, সে ব্যক্তি অমূল্য রত্ন পরিহার পূর্ব্বক লোষ্ট্র পাইবার অভিলাষ করে।

গঙ্গাপ্রয়াগগয়ানৈমিষপুষ্করাণি,
পুণ্যানি যানি কুরুজাঙ্গল যমুনানি।
কালেন তীর্থসলিলানি পুনন্তি পাপং,
পাদোদকং ভগবতঃ প্রপুনাতি সদ্যঃ ॥—নৃসিংহপুরাণ।

অর্থাৎ গঙ্গা, প্রয়াগ, গয়া, নৈমিষারণ্য, পুষ্করতীর্থ কুরুজাঙ্গল ও যমুনাদি যে সকল পুণ্যতীর্থ আছে, সে সকল পুণ্যতীর্থের সলিল কালে পাপ বিনাশ করিয়া থাকেন, কিন্তু ভগবানের চরণোদক সদ্য পবিত্রতা বিধান করিয়া থাকেন।

এই পরম পবিত্র শ্রীচরণোদক স্পর্শ বা পান করা দূরে থাক, স্মরণমাত্র কলির জীবকে পবিত্র করিয়া থাকেন। যথা—

ত্রিভিঃ সারস্বতং তোয়ং সপ্তাহেন তু নার্ম্মদং।
সদ্যঃ পুনাতি গাঙ্গেয়ং দর্শনাদেব যামুনম্ ॥
পুনন্ত্যেতানি তোয়ানি স্নানদর্শনকীর্ত্তনৈঃ।
পুনাতি স্মরণাদেব কলৌ পাদোদকং হরেঃ ॥

পবিত্রতোয়া সরস্বতী সলিল দিবসত্রয়ে, নর্ম্মদার জল সপ্তাহে, জাহ্নবীর জল সদ্য এবং যমুনার জল দর্শনমাত্র পবিত্রতা বিধান করেন। পরন্তু, এই সমস্ত পবিত্র সলিলে স্নান, দর্শন ও কীর্ত্তন দ্বারাই পবিত্র হওয়া যায়, কিন্তু কলিকালে শ্রীকৃষ্ণপাদোদক স্মরণমাত্র পবিত্রতা বিধান করিয়া থাকেন।

বিশেষতঃ,—

সদ্যঃফলপ্রদং পুণ্যং সর্ব্বপাপবিনাশনং।
সর্ব্বমঙ্গলমঙ্গল্যং সর্ব্বদুঃখবিনাশনং ॥
দুঃস্বপ্ননাশকং পুণ্যং বিষ্ণুপাদোদকং শুভং।
সর্ব্বোপদ্রবহন্তারং সর্ব্বব্যাধিবিনাশনম্ ॥ শ্রীহ, ভঃ বি ধৃত বিষ্ণু,

অর্থাৎ শ্রীহরির চরণামৃত অতীব পবিত্র, সদ্যফলপ্রদ, সর্ব্বপাপবিনাশক, সর্ব্বমঙ্গলের মঙ্গলস্বরূপ, সর্ব্বদুঃখবিনাশক, দুঃস্বপ্নবিনাশক, সর্ব্বোপদ্রব শান্তিকর ও সর্ব্বব্যাধি-বিনাশক।

আবার স্কন্দপুরাণে কার্ত্তিক মাহাত্ম্যে কথিত আছে যে,—

যানি কানি চ তীর্থানি ব্রহ্মাদ্যা দেবতাস্তথা।
বিষ্ণুপাদোদকস্যৈতে কলাং নার্হন্তি ষোড়শীং ॥

জগতে যে কোন পবিত্রতীর্থ এবং ব্রহ্মাদি যত দেবতা

আছেন, তাঁহারা বিষ্ণুপাদোদকের ষোড়শ কলার এক কলারও সমতুল্য নহেন।

এক্ষণে শ্রীচরণোদক দ্বারা স্নানের নিত্যতা কথিত হইতেছে। যথা—

জলঞ্চ যেষাং তুলসীবিমিশ্রিতং পাদোদকং চক্রশীলাসমুদ্ভবং।
নিত্যং ত্রিসন্ধ্যং প্লবতে ন গাত্রং খগেন্দ্র তে ধর্ম্মবহিস্কৃতা নরাঃ॥

শ্রীহ, ভ, বি ধৃত গরুড়পুরাণ।

অর্থাৎ হে খগেন্দ্র! তুলসী-মিশ্রিত শ্রীশালগ্রামশিলোদ্ভব পাদোদক দ্বারা যাঁহাদের অঙ্গ নিত্য ত্রিসন্ধ্যা অভিষিক্ত না হয়, তাঁহারা যাবতীয় ধর্ম্ম হইতে বহিস্কৃত।

অনন্তর এই শ্রীচরণোদক ধারণ ও পান সম্বন্ধে শাস্ত্রে যেরূপ বিধি আছে, তাহা বিবৃত হইতেছে।

শ্রীপাদোদক সর্ব্ব প্রথমে বৈষ্ণবগণকে অর্পণ করিবে; পরে স্বয়ং ভক্তি পূর্ব্বক নমস্কার করিয়া কিঞ্চিৎ পান পূর্ব্বক মস্তকে ধারণ করিবেন। শ্রীচরণোদক ধারণের মন্ত্র। যথা,—

অকালমৃত্যুহরণং সর্ব্বব্যাধিবিনাশনং।
বিষ্ণোঃপাদোদকং পীত্বা শিরসা ধারয়াম্যহং॥

পানবিষয়ক বিশেষ মন্ত্রঃ, যথা—

ওঁ চরণং পবিত্রং বিততং পুরাণং যেন পূতস্তরতি দুষ্কৃতানি।
তেন পবিত্রেণ শুদ্ধেন পূতো অপি পাপাত্মানমরাতিং তরেম॥
লোকস্য দ্বারমর্চ্চয়ৎ পবিত্রং জ্যোতিষ্মৎ বিভ্রাজমানং মহস্ত-
দমৃতস্যধারা বহুধাঃ দোহমানং চরণং লোকে সুধিতাং দদাতু॥

ইহার অর্থ এই যে,—চরণোদক পবিত্র, প্রথিত ও পুরাতন, ইহা দ্বারা জীব দুষ্কৃতি সমূহ হইতে উত্তীর্ণ হইয়া পবিত্রতা লাভ করে। এই চরণোদক স্পর্শে আমরাও পরম পূত হইয়া পাপসঙ্কুল সংসার হইতে পরিত্রাণ লাভ করিয়া থাকি। ইহা স্বর্গের পবিত্র দ্বার স্বরূপ, জ্যোতিষ্মান্ সমুজ্জ্বল ও পূজনীয়। আমি এই চরণোদকের পূজা করিলাম। এই অমৃতধারা স্বরূপ শ্রীচরণোদক পুনঃ পুন নির্গলিত হইয়া অবনীমণ্ডলে সুধাবৎ আদরণীয় হউক।

এই সর্ব্বদুষ্টগ্রহ-প্রশামক মন্ত্র উচ্চারণ পূর্ব্বক শ্রীচরণামৃত পান করিয়া

অঙ্গে ও পুত্রকলত্রাদির অঙ্গে প্রোক্ষণ করিবে। কিন্তু পানান্তে অশুচি আশঙ্কা করিয়া কদাচ আচমন কর্ত্তব্য নহে। যথা—

শ্রীবিষ্ণো বৈঁষ্ণবনাঞ্চ পাবনং চরণোদকং।
সর্ব্বতীর্থময়ং পীত্বা কুর্য্যাদাচমনং ন হি॥

হ, ভ, বি, ধৃত অগস্ত্যসংহিতা।

শ্রীকৃষ্ণচরণামৃত ও শ্রীবৈষ্ণবচরণামৃত এই উভয়ই নিখিল তীর্থস্বরূপ পরম পবিত্র। ইহা পান করিয়া কদাচ আচমন করিবে না।

যথা শ্রুতিবাক্য—"ভগবান্ পবিত্রং ভগবৎপাদৌ পবিত্রং ভর্গবৎ পাদোদকং পবিত্রং ন তৎপান আচমনীয়ং যথা হি সোম ইতি।"

কেন না, অশুচিবোধে অজ্ঞানবশতঃ আচমন করিলে ব্রহ্মহত্যাপাপে সংলিপ্ত হইতে হয়। যথা—

বিষ্ণু-পাদোদকং পীত্বা ভক্তপাদোদকং তথা।
য আচামতি সম্মোহাদ্ব্রহ্মহা স নিগদ্যতে॥

এই পরম পবিত্র "পাদোদক তীর্থের" কথা বলিতে বলিতে প্রেমাবতার শ্রীগৌরাঙ্গ শ্রীকৃষ্ণপ্রেমে বিহ্বল হইয়া পড়িলেন। তিনি "কৃষ্ণ কৃষ্ণ" বলিয়া অঝোর নয়নে কাঁদিতে লাগিলেন, তাঁহার নয়নারবিন্দ হইতে জাহ্নবীর বারি-ধারার ন্যায় অশ্রুধারা অনর্গল প্রবাহিত হইতে লাগিল, শ্রীঅঙ্গে পুলক-কদম্ব বিকশিত হইয়া উঠিল। শ্রীমান্ পণ্ডিতাদি ভক্তগণ তাঁহাতে এইরূপ অপূর্ব্ব কৃষ্ণপ্রেমের লক্ষণনিচয় নিরীক্ষণ করিয়া যারপরনাই চমৎকৃত হইলেন। কিছুক্ষণ পরে বাহ্যজ্ঞান হইলে তিনি সকলকে সম্ভাষণ করিয়া কহিলেন,—

"——বন্ধু সব! আজি ঘরে যাহ।
কালি যথা বোলোঁ তথা আসিবারে চাহ।
তোমা সবার সহিত নির্জ্জন একস্থানে।
মোর দুঃখ সকল করিব নিবেদনে॥
কালি সভে শুক্লাম্বর ব্রহ্মচারী ঘরে।
তুমি আর সদাশিব চলিবে সত্বরে॥—চৈঃ ভাঃ॥ ৩॥

শ্রীশুক্লাম্বর ব্রহ্মচারী একজন উদাসীন বৈষ্ণব। শ্রীগৌরাঙ্গ যথাসময়ে তাঁহার আবাসে উপনীত হইলেন। সদাশিব, মুরারি, শ্রীমান্ পণ্ডিত প্রভৃতি সমাগত ভক্তগণ শ্রীমহাপ্রভুকে আসিতে দেখিয়া পরমাদরে সম্ভাষণ করি-

লেন। কিন্তু প্রভুর বাহ্যদৃষ্টি নাই। তিনি ভক্তগণকে দর্শন করিয়া ভক্তির লক্ষণ শ্লোক পাঠ করিতে লাগিলেন। এবং "পাইনু ঈশ্বর মোর, কোন্ দিকে গেলা" বলিয়া ভাবাবেশে যেমন গৃহের এক স্তম্ভ আলিঙ্গন করিলেন, অমনি সেই স্তম্ভের সহিত ভূতলে পতিত হইলেন। ভক্তগণের যত্নে কিছুক্ষণ পরে তাঁহার বাহ্যস্ফূর্ত্তি হইল। "তিনি কৃষ্ণ রে প্রভু রে মোর কোন্‌দিকে গেলা" বলিয়া ভক্তিবিগলিত আকুলকণ্ঠে রোদন করিতে লাগিলেন। নিজ-প্রেম-রঙ্গী শ্রীগৌরাঙ্গ এইরূপ কৃষ্ণ-প্রেমতরঙ্গে আপনি ভাসিয়া এবং ভক্তগণকেও ভাসাইয়া সুস্থির হইলেন। শ্রীপাদ্ গদাধর পূর্ব্ব হইতেই প্রভুর তীর্থ-কাহিনী শুনিবার জন্য ব্রহ্মচারীর গৃহে লুকাইয়া আছেন। সর্ব্বান্তর্য্যামী প্রভু তাহা জানিয়াও ব্রহ্মচারীকে জিজ্ঞাসা করিলেন,—"কোন্ জন গৃহের ভিতর।" তখন ব্রহ্মচারী কহিলেন,—"তোমার গদাধর।" ভক্তবৎসল প্রভু গদাধরকে প্রীতিসম্ভাষণ সহকারে কহিলেন,—

"——গদাধর তোমার সুকৃতি।
শিশু হৈতে কৃষ্ণেতে করিলা দৃঢ়মতি॥
আমার সে হেন জন্ম গেল বৃথা রসে।
পাইনু অমূল্যনিধি গেল দৈবদোষে॥—চৈঃ ভাঃ॥ ৪॥

গদাধর! তোমার পরম সুকৃতি, তাই বাল্যকাল হইতে শ্রীকৃষ্ণচরণে তোমার গাঢ়ভক্তির উদয় হইয়াছে।" এই মনুষ্যজন্ম অতীব দুর্ল্লভ; সুতরাং বাল্যকাল হইতেই শ্রীভগবদ্ধর্ম্ম আচরণ করা কর্ত্তব্য। ভক্তশূর প্রহ্লাদ দৈত্য-বালকদিগকে বলিয়াছিলেন,—

কৌমার আচরেৎ প্রাজ্ঞো ধর্ম্মান্ ভগবতানি হ।
দুর্ল্লভং মানুষং জন্ম তদপ্যধ্রুবমর্থদং॥—শ্রীভাঃ॥ ৭।৬॥

অর্থাৎ হে ভ্রাতৃগণ! নিরর্থক ক্রিয়ালাপে আয়ুব্যয় না করিয়া এই মনুষ্যজন্মে শৈশবকাল হইতেই বিজ্ঞব্যক্তিদের শ্রীভগবদ্ধর্ম্ম আচরণ করা কর্ত্তব্য। দেবাদি জন্মে মহাবিষয়াবেশ এবং পশ্বাদি জন্মে বিবেকের অভাব লক্ষিত হয়, কিন্তু মনুষ্যজন্মে তাহার কোন সম্ভাবনা না থাকায় এই মনুষ্য-জন্ম বিশেষ অর্থপ্রদ। যদি বল, মনুষ্যজন্ম লাভ করিয়া কৌমারেই ধর্ম্মা-চরণ করিবার প্রয়োজন কি? কৌমারে বর্ণাশ্রম ধর্ম্মে তো অধিকার নাই? সুতরাং যৌবনকাল হইতেই স্বধর্ম্মাচরণে প্রবৃত্ত হই না কেন? কৌমার-কালে বর্ণাশ্রমধর্ম্মে অধিকার না থাকিলেও শ্রবণ কীর্ত্তনাদি ভাগবতধর্ম্মে

সম্পূর্ণ অধিকার আছে; এবং কৌমারেই যদি মৃত্যু ঘটে, তাহা হইলে যৌবনে ধর্ম্মাচরণে প্রবৃত্ত হইবার সম্ভাবনা কোথায়? তবে যদি বল, ভবিষ্যৎ জন্মান্তর আছে? তাহাতেই বা এরূপ মনুষ্যজন্ম লাভের নিশ্চয়তা কি? কেন না, একেই তো মনুষ্যজন্ম দুর্লভ, কদাচিৎ লভ্য হয়। যথা—

প্রাপ্যাপি দুর্লভতরং মানুষ্যং বিবুধেপ্সিতং।
যৈ রাশ্রিতো ন গোবিন্দ স্তৈরাত্মা বঞ্চিতশ্চিরং॥
অশীতিং চতুরশ্চৈব লক্ষাং স্তান্ জীবজাতিষু।
ভ্রমাদ্ভিঃ পুরুষৈঃ প্রাপ্যং মানুষ্যং জন্মপর্য্যায়াৎ॥—শ্রীব্রহ্মবৈবর্ত্ত।

অর্থাৎ দেববাঞ্ছিত দুর্লভতর মনুষ্যজন্ম লাভ করিয়াও যে ব্যক্তি শ্রীগোবিন্দের শ্রীচরণ আশ্রয় না করে, তাহার আত্মা চিরবঞ্চিত হয়। চতুরশীতি লক্ষবার জীবজন্তুর মধ্যে ভ্রমণ করিতে করিতে জন্মপর্য্যায়ে জীবের মনুষ্যজন্ম লাভ হয়; সুতরাং অতি দুর্লভ।

বহুভাগ্যফলে এই দুর্লভ জন্ম লাভ হইলেও ইহার স্থায়িত্ব সম্বন্ধে নিশ্চয়তা নাই। আজ আছে, হয় তো কালই এই জীবলীলার অবসান হইয়া যাইতে পারে। যদি বল, এই স্বল্প সময়ের মধ্যে কিরূপে ভক্তিসিদ্ধি ঘটিবে? এজন্যই এই মনুষ্যজন্মকে অর্থদ বলা হইয়াছে। অর্থাৎ মুহূর্ত্তমাত্রব্যাপী শ্রীকৃষ্ণচরণে ভক্তিমান হইলেই সিদ্ধিলাভ ঘটিয়া থাকে।

হায়! মোহান্ধজীব বিষয়-বিষদিগ্ধ ক্ষণমধুর সুখসঙ্গীতালাপে বিভোর,—মায়ার মোহিনীমন্ত্রে অভিভূত হইয়া "আমি আমার" জড়ীয় সম্বন্ধে নিরন্তর বিজড়িত। জীব, সুহৃজ্জনের স্নেহপাশে আবদ্ধ হইয়া প্রাণের মমতা বিসর্জ্জন করিয়াও সর্ব্বদা ধনোপার্জ্জনেরই চেষ্টা করিতেছে, দুরন্তমোহে এরূপ প্রমত্ত যে, কুটুম্বপোষণে এবং বৃথা কর্ম্মালাপে আপনার পরমায়ু যে দিন দিন পরিক্ষীণ হইয়া যাইতেছে, পুরুষার্থ সমূহ যে বিনষ্ট হইয়া যাইতেছে, তাহা আদৌ জানিতে পারে না। অধিকন্তু তাপত্রয়ে দুঃখিতচিত্ত হইয়াও বিষোপম বিষয়সুখের আপাতমধুর বৃথারসাস্বাদনে মগ্ন থাকিয়া ঐ সকল দুঃখকে বোধ করে না। শ্রীগোবিন্দপদারবিন্দে অবিচলা ভক্তিই যে জীবের পরম শ্রেয়, তাহা ক্ষণমাত্র চিন্তা করিবারও অবসর পায় না। মায়াপ্রপঞ্চে জীবের এই মোহ-যবনিকা অপসারিত করিবার জন্যই পতিতের সহায়—করুণার ঠাকুর শ্রীগৌরাঙ্গ স্বয়ং এইরূপ আর্ত্তি প্রকাশ করিতেছেন,—"হায়! আমার এ হেন দুর্লভ জন্ম বৃথা রঙ্গরসে ব্যয়িত হইয়া গেল, আমার শ্রীকৃষ্ণভজন

হইল না। এমন শ্রীকৃষ্ণভজনোপযোগী বিবুধ-বাঞ্ছিত অমূল্যনিধি নর-দেহ, ইহা লাভ করিয়াও দৈবদোষে হারাইয়া ফেলিলাম। অতুল সুখ-সুন্দর প্রেমানন্দভরা শ্রীকৃষ্ণ-ভজনে নিয়োজিত করিতে পারিলাম না।"—এই বলিয়া দীনদয়াল শ্রীগৌরাঙ্গ প্রেমাবেগে অধীর হইয়া ক্রন্দন করিতে লাগিলেন এবং ভক্তিগদ্‌গদ্‌স্বরে ভক্তগণকে বিনয়ের সহিত বলিতে লাগিলেন,—

"—মোর দুঃখ করহ খণ্ডন।
আনি দেহ মোরে নন্দগোপের নন্দন ॥ ৫ ॥ চৈঃ ভাঃ ॥

আপনারা কৃষ্ণভক্ত—শ্রীভগবানের অতি প্রিয়পাত্র। আপনাদের কৃপা হইলে সেই অচিন্ত্যতত্ত্ব শ্রীকৃষ্ণচন্দ্রকে অনায়াসে প্রাপ্ত হওয়া যায়। শ্রীভগবান্ বলিয়াছেন,—

ন তথা মে প্রিয়তম আত্মযোনি র্ন শঙ্করঃ।
ন চ সঙ্কর্ষণো ন শ্রী নৈবাত্মা চ যথা ভবান্ ॥

শ্রীভাঃ ১১।১৪।১৫।

অর্থাৎ হে উদ্ধব! তুমি যেরূপ আমার প্রিয়তম, সেরূপ আত্মযোনি ব্রহ্মা, কি আমার স্বরূপভূত শঙ্কর, কি ভ্রাতা সঙ্কর্ষণ, কি ভার্য্যা লক্ষ্মী, কি আত্মস্বরূপ শ্রীবিগ্রহ কেহই সেরূপ প্রিয়তম নহে।

অতএব হে ভাগবতগণ! আপনারা যখন শ্রীকৃষ্ণের এতাদৃশ প্রিয়তম, তখন আমার দুঃখ খণ্ডন কর। সেই নন্দনন্দন শ্রীকৃষ্ণচন্দ্রের অদর্শনে আমার হৃদয়ে যে মর্ম্মদাহী দুঃখ-দাবানল দিবানিশি জ্বলিতেছে, তাঁহাকে আনিয়া দর্শন করাও, তাঁহার দর্শনামৃতে সে অনল নির্ব্বাপিত হউক।"

এইরূপ কৃষ্ণপ্রেমাবেশে দিবা অবসান হইলে ইচ্ছাময় প্রভু শান্তভাব অবলম্বন করিয়া ভক্তগণ সমীপে সেদিনকার মত বিদায় গ্রহণ করিলেন। ভক্তমণ্ডলীও প্রভুর সেই অপূর্ব্ব ভাবাবেশ দর্শন করিয়া বিস্ময়বিমুগ্ধচিত্তে নানা কথার জল্পনা কল্পনা করিতে লাগিলেন। অনন্তর সকলে মিলিয়া "হউক হউক সত্য কৃষ্ণের প্রসাদ" বলিয়া শ্রীশচীনন্দনকে আশীর্ব্বাদ পূর্ব্বক মঙ্গলমধুর শ্রীকৃষ্ণ-কীর্ত্তনানন্দে নিমগ্ন হইলেন।

# দ্বিতীয় লহরী।

## শিষ্যগণের প্রতি উপদেশ।

গুরু শ্রীগঙ্গাদাস পণ্ডিতের আজ্ঞানুসারে শ্রীগৌরাঙ্গ. মুকুন্দ-সঞ্জয়ের চণ্ডী-মণ্ডপে পুনরায় চতুষ্পাটী স্থাপন করিয়াছেন। যথা সময়ে শিষ্যগণ আসিয়া মিলিত হইয়াছেন, প্রভুও প্রাতঃকৃত্যাদি সমাপন করিয়া তথায় উপস্থিত হইলেন।

শিষ্যগণ হরিধ্বনি পূর্ব্বক পুঁথির বন্ধন উন্মোচন করিয়া অধ্যয়নে মনোনিবেশ করিলেন। তখন শ্রীশচীনন্দন কৃষ্ণ-প্রেমাবিষ্ট হইয়া সূত্র-বৃত্তি-টীকায় সর্ব্বত্র কৃষ্ণনামের মহিমা ব্যাখ্যা করিতে লাগিলেন।

"প্রভু বলে—'সর্ব্বকাল সত্য কৃষ্ণনাম।
সর্ব্বশাস্ত্রে "কৃষ্ণ" বই না বোলয়ে আন॥
কর্ত্তা হর্ত্তা পালয়িতা কৃষ্ণ সে ঈশ্বর।
অজ ভব আদি যত কৃষ্ণের কিঙ্কর॥
কৃষ্ণের চরণ ছাড়ি যে আর বাখানে।
ব্যর্থ জন্ম যায় তার অকথ্য কথনে॥
আগম বেদান্ত আদি যত দরশন।
সর্ব্বশাস্ত্রে কহে 'কৃষ্ণ-পদে ভক্তিধন॥
মুগ্ধ সব অধ্যাপক কৃষ্ণের মায়ায়।
ছাড়িয়া কৃষ্ণের ভক্তি অন্য পথে যায়॥
করুণাসাগর কৃষ্ণ জগত-জীবন।
সেবক-বৎসল নন্দগোপের নন্দন॥
হেন কৃষ্ণনামে যার নাহি রতি মতি।
পড়িয়াও সর্ব্বশাস্ত্র তাহার দুর্গতি॥
দরিদ্র অধম যদি লয় কৃষ্ণনাম।
সর্ব্ব দোষ থাকিলেও যায় কৃষ্ণধাম॥
এই মত সকল শাস্ত্রের অভিপ্রায়।
ইহাতে সন্দেহ যার, সেই দুঃখ পায়॥

কৃষ্ণের ভজন ছাড়ি যে শাস্ত্র বাখানে।
সে অধম কভু শাস্ত্রমর্ম্ম নাহি জানে॥
শাস্ত্রের না জানে মর্ম্ম অধ্যাপনা করে।
গর্দ্দভের প্রায় মাত্র শাস্ত্র বহি মরে॥
পড়িয়া শুনিয়া লোক গেল ছারখারে।
কৃষ্ণ মহামহোৎসবে বঞ্চিল তাহারে॥
পূতনারে যে প্রভু করিয়া মুক্তিদান।
হেন কৃষ্ণ ছাড়ি লোক করে অন্য ধ্যান॥
অঘাসুর হেন পাপী যে কৈল মোচন।
কোন্ সুখে ছাড়ে লোক তাহার কীর্ত্তন॥
যে কৃষ্ণের নামে হয় জগত পবিত্র।
না বোলে দুঃখিত জীব তাঁহার চরিত্র॥
যে কৃষ্ণের মহোৎসবে ব্রহ্মাদি বিহ্বল।
তাহা ছাড়ি নৃত্যগীত করয়ে মঙ্গল॥
অজামিল উদ্ধারিল যে কৃষ্ণের নামে।
ধন-কুল-বিদ্যামদে তাহা নাহি জানে॥
শুন ভাই সব! সত্য আমার বচন।
ভজহ অমূল্য কৃষ্ণ-পাদপদ্ম ধন॥
যে চরণ সেবিতে লক্ষ্মীর অভিলাষ।
যে চরণ সেবিয়া শঙ্কর শুদ্ধ দাস॥
যে চরণ হইতে জাহ্নবী পরকাশ।
হেন পাদপদ্মে ভাই সবে হই দাস॥
দেখি কার শক্তি আছে এই নবদ্বীপে।
খণ্ডুক আমার ব্যাখ্যা আমার সমীপে॥" ৬॥ শ্রীচৈঃ ভাঃ॥

সত্য, ত্রেতা, দ্বাপর, কলি সর্ব্বকালই শ্রীকৃষ্ণনাম সত্য। সর্ব্বকালেই শ্রীকৃষ্ণ-নামের মাহাত্ম্য ও সত্যতা স্পষ্টরূপে ঘোষিত হইয়াছে। সত্যাদি যুগে শ্রীনারদাদি মুনিসত্তমগণ কৃষ্ণনামের যে অপার মহিমা ও সত্যতা উপলব্ধি করিয়াছিলেন,

দ্বাপরে শ্রীসত্যভামার ব্রত-ব্যাপারে সেই মাহাত্ম্য জলন্তরূপে পরীক্ষিত হইয়াছিল, 'কৃষ্ণ অপেক্ষা কৃষ্ণনামের গুরুত্ব অধিক।' আহা! সেই মঙ্গলমধুর রসধাম শ্রীকৃষ্ণনামই এই কলিকালে দুর্ব্বল দুষ্কৃত জীবের জন্য অবাধে ব্যবস্থিত হইয়াছে। নিখিল শাস্ত্র এই শ্রীকৃষ্ণকেই নির্দ্দেশ করিয়া থাকেন। শ্রীকৃষ্ণনামের ব্যুৎপত্তি এই,

কৃষির্ভূবাচকঃ শব্দো ণশ্চ নির্ব্বাণবাচকঃ।
তয়োরৈক্যং পরং ব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে॥

অর্থাৎ কৃষ্ ধাতু ভূবাচক এবং ণ প্রত্যয় নির্ব্বাণবাচক, এই উভয় সংযোগে কৃষ্ণশব্দ নিষ্পন্ন হওয়ায় সেই পরব্রহ্মকেই নির্দ্দেশ করিতেছে। অতএব জগতের হর্ত্তা, কর্ত্তা ও পালয়িতা যে পরমেশ্বর, তিনিই শ্রীকৃষ্ণ। যদিও শ্রীভগবানের কোন প্রয়োজন বা অভাব লক্ষিত হয় না, তিনি স্বতঃই কর্ম্মশূন্য তুরীয় অবস্থায় সচ্চিদানন্দ শ্রীকৃষ্ণস্বরূপে অবস্থিত, তথাপি সূক্ষ্মবীজে বৃহৎ বটবৃক্ষের প্রতিকৃতির ন্যায় অতি সূক্ষ্মভাবে সৃষ্টি, ধ্বংস ও পালন এই কর্ম্মত্রয় যথাক্রমে রজঃ তমঃ ও সত্ত্বগুণে অনুস্যূত হইয়া তাঁহাতে বিলীন থাকে। জগৎসৃষ্টির সঙ্গে সঙ্গেই এই কর্ম্মত্রয় প্রকাশ হইয়া পড়ে। এইজন্যই শ্রীকৃষ্ণকে কর্ত্তা, হর্ত্তা ও পালয়িতা বলা হইয়াছে। আর তিনি সর্ব্বৈশ্বর্য্য পূর্ণ বলিয়াই ঈশ্বর নামে অভিহিত। অজ ভবাদি দেবগণ তাঁহার নিত্য আজ্ঞাবহ—নিত্য কিঙ্কর। এই জন্যই শ্রীকৃষ্ণের সহিত অন্য দেবতাদির সমতাজ্ঞান শাস্ত্রে নিষিদ্ধ কীর্ত্তিত হইয়াছে। যথা—

যস্তু নারায়ণং দেবং ব্রহ্মরুদ্রাদি দৈবতৈঃ।
সমত্বেনৈব বীক্ষেত স পাষণ্ডী ভবেদ্ধ্রুবং॥

অর্থাৎ যে ব্যক্তি নারায়ণ শ্রীকৃষ্ণকে ব্রহ্মারুদ্রাদি দেবতাগণের সহিত সমান জ্ঞান করে, সে ব্যক্তি পাষণ্ডী বলিয়া অভিহিত হয়।

আবার বিষ্ণুপুরাণে উক্ত হইয়াছে—

বিষ্ণৌ সর্ব্বেশ্বরেশে তদিতর সমধীর্যস্য বা নারকী সঃ॥

অর্থাৎ যে ব্যক্তি সর্ব্বেশ্বরেশ্বর শ্রীবিষ্ণুতে তদিতর দেবতাগণের সমতাবুদ্ধি করে, সে ব্যক্তি নিশ্চয়ই নরকগামী হয়। কিন্তু তাই বলিয়া অন্য দেবাদির প্রতি অবজ্ঞা প্রদর্শন কদাচ কর্ত্তব্য নহে। কারণ, দেবতা মাত্রেই শ্রীভগবানের অংশ-কলা, শক্তি বা বিভূতি বিশেষ। অতএব শ্রীকৃষ্ণপদারবিন্দে ভক্তির প্রাধান্য স্বীকার না করিয়া যে ব্যক্তি শাস্ত্রের অন্যরূপ ব্যাখ্যা প্রকাশ করে, বাস্তবিকই অকথ্য কথনে তাহার জন্ম বৃথা অপগত হয়। আগম বেদান্তাদি সমস্ত দর্শন শাস্ত্রেই এই সুদুর্ল্লভ কৃষ্ণভক্তির কথা বিঘোষিত হইয়াছে। ফলতঃ, কৃষ্ণপদে ভক্তি-

এনই সকল শাস্ত্রের গূঢ়মর্ম্ম। কেবল শ্রীকৃষ্ণের মায়ায় মোহিত হইয়াই অধ্যাপকগণ এমন সুখ-সুন্দর ভক্তিপথ পরিহার পূর্ব্বক বিপথে গমন করিয়া থাকেন। তাঁহারা শাস্ত্রের যাহা মুখ্যার্থ তাহা আচ্ছাদন পূর্ব্বক গৌণার্থ প্রকাশকেই পাণ্ডিত্যপ্রকর্ষ মনে করেন। বিশেষতঃ, যিনি করুণাসাগর, জগজ্জীবন ও ভক্তবৎসল, সেই শ্রীনন্দনন্দন শ্রীকৃষ্ণের নামে যাঁহার রতিমতি না জন্মিল, তাঁহার নিখিল শাস্ত্রাভ্যাসেও কোন ফলোদয় নাই। যেহেতু—

তর্ককোন্দলবাদ এব কবিতা মিথ্যা বচশ্চর্ব্বণং
সাহিত্যং পরমিন্দ্রজালপদবীং শাস্ত্রাণি চ কল্পনা।
নানা-তন্ত্র-পুরাণ-বেদনিচয়া সর্ব্বেঽপি দুঃখপ্রদাঃ
রে রে মূঢ় হরে পাদাব্জযুগলং চেত শ্চিরং চিন্তয়॥

অর্থাৎ ন্যায়শাস্ত্র কোন্দলবাদ মাত্র, কবিতা মিথ্যাবাক্য চর্ব্বণ, সাহিত্য ইন্দ্রজালস্বরূপ, এইরূপ বিবিধ তন্ত্র পুরাণ ও বেদাদি সকল শাস্ত্রই দুঃখপ্রদ, অতএব রে মূঢ় মন! শ্রীহরির পাদপদ্মযুগল নিরন্তর চিন্তা কর।

অতএব নিখিল-শাস্ত্র-বিশারদ হইয়াও যিনি শ্রীকৃষ্ণবিমুখ, তাঁহার দুর্গতি অবসানের সম্ভাবনা কোথায়? বরং জ্ঞান-দরিদ্র অধম ব্যক্তি যদি শ্রীকৃষ্ণনাম কীর্ত্তন করেন, তাঁহার যে কোন দোষ থাকুক না কেন, তিনি অনায়াসে শ্রীকৃষ্ণধাম গমন করিয়া থাকেন।

অনন্যগতয়োমর্ত্ত্যা র্ভোগিনোঽপি পরন্তপাঃ।
জ্ঞানবৈরাগ্যরহিতাঃ ব্রহ্মচর্য্যাদিবর্জ্জিতাঃ॥
সর্ব্বধর্ম্মোজ্‌ঝিতা বিষ্ণো র্নামমাত্রৈক জল্পকাঃ।
সুখেন যাং গতিং যান্তি ন তাং সর্ব্বেঽপি ধার্ম্মিকাঃ॥

অর্থাৎ যাহারা অনন্যগতি, বিষয়ভোগী, পরপীড়াদায়ক, জ্ঞানবৈরাগ্যবর্জ্জিত, ব্রহ্মচর্য্যাদিশূন্য ও সর্ব্বধর্ম্মপরিত্যাগী, তাহারাও শ্রীকৃষ্ণের নাম জপ করিলে অনায়াসে যে গতি লাভ করে, ধার্ম্মিক ব্যক্তিগণের পক্ষে সেরূপ গতিলাভ দুর্লভ।

সকল শাস্ত্রের অভিপ্রায়ই এইরূপ জানিবে। ইহাতে যাহার সন্দেহ উপস্থিত হয়, সেই ব্যক্তিই দুঃখের কবলে পতিত হইয়া থাকে। সুতরাং শ্রীকৃষ্ণ-ভজন ব্যতীত যে জন অন্যরূপ শাস্ত্রের ব্যাখ্যা করে, সে অধম নিশ্চয়ই শাস্ত্রের অভিপ্রায় অবগত নহে; ফলতঃ, তাহাকে প্রকৃত শাস্ত্রজ্ঞ বলা যাইতে পারা যায় না। যে হেতু, শাস্ত্রের মর্ম্ম না জানিয়া যে ব্যক্তি অধ্যাপনা করে, সে ব্যক্তি শর্করাবাহী

গর্দ্দভের ন্যায় কেবল বৃথা শাস্ত্র বহন করে মাত্র হায়! হায়! লোক সকল কেবল বিদ্যার্জ্জন লইয়াই ছারখারে গেল, কিন্তু বিদ্যার্জ্জনের উদ্দেশ্য যে শ্রীকৃষ্ণ-মহোৎসব, ভ্রান্ত জীব তাহাতে বঞ্চিত হইয়া রহিল। কি আশ্চর্য্য! যে প্রভু পূতনা নাম্নী রাক্ষসীকে মুক্তি প্রদান করিলেন, এমন শ্রীকৃষ্ণের পদারবিন্দ হৃদয়ে ধ্যান না করিয়া লোকে কেবল অনিত্য বিষয়-সুখের অনুধ্যানেই নিরন্তর ব্যাপৃত।

ভক্ত পাঠকগণের অবগতির জন্য প্রসঙ্গতঃ এস্থলে পূতনার উপাখ্যান সংক্ষেপে বিবৃত করা যাইতেছে। মায়াময়ী পূতনা কংসকর্ত্তৃক প্রেরিতা হইয়া মায়া দ্বারা নিজরূপ আচ্ছাদন পূর্ব্বক সুন্দরী রমণীর বেশ ধারণ করিয়া নন্দ-গোকুলে প্রবেশ করিল এবং বালক অন্বেষণ করিতে করিতে ভস্মাচ্ছাদিত বহ্নির ন্যায় বালকরূপী শ্রীহরির দর্শন করিল। অনন্তর অবুদ্ধিব্যক্তি যেমন সর্পকে রজ্জু জ্ঞান করিয়া বিপদে পতিত হয়, পূতনাও দুষ্টের শাসক ও শিষ্টের পালক শ্রীকৃষ্ণের মহিমা অবগত না হইয়া তাঁহাকে ক্রোড়ে ধারণ করিল। শ্রীকৃষ্ণও লীলার মাধুর্য্য সম্পাদনার্থ উহাকে অনিষ্টকারিণী জানিয়াও কপটভাবে চক্ষু নিমীলিত করিয়া রহিলেন। তখন দুষ্টাশয়া পূতনা আশুপ্রাণঘাতী কালকূট-সংযুক্ত স্তন শ্রীকৃষ্ণের বদনে প্রদান করিল। লীলাময় হরি দুই হস্তে স্তনদ্বয় ধারণ পূর্ব্বক অতিশয় বেগে নিষ্পেষিত করত উহার প্রাণের সহিত স্তন্য আকর্ষণ করিয়া পান করিতে লাগিলেন। ইহাতে নিখিল মর্ম্মস্থান প্রপীড়িত হওয়ায় পূতনা নিজরূপ ধারণ করত অচিরেই গতপ্রাণা হইয়া ভূতলে পতিত হইল। শ্রীকৃষ্ণের দর্শন ও স্পর্শনে পূতনার সমস্ত পাপ ক্ষয় হইয়াছিল। এজন্য তাহাকে দগ্ধ করিবার কালে তাহার আত্মা দিব্যজ্যোতিরূপে শ্রীকৃষ্ণের দেহে আসিয়া সম্মিলিত হইল। সকলে এই অপূর্ব্বগতি দর্শন করিয়া শ্রীকৃষ্ণের দর্শন ও স্পর্শ মহিমার ভূয়সী প্রশংসা করিয়া শ্রীকৃষ্ণের জয় ঘোষণা করিতে লাগিল। অতএব—

পূতনা লোক-বালঘ্নী রাক্ষসী রুধিরাশনা।
জিঘাংসয়াপি হরয়ে স্তনং দত্ত্বাপ সদ্গতিং॥
কিং পুনঃ শ্রদ্ধয়া ভক্ত্যা কৃষ্ণায় পরমাত্মনে।
যচ্ছন্ প্রিয়তমং কিং নু রক্তাস্তন্মাতরো যথা॥

ভগবদ্ভক্তির কি আশ্চর্য্য বৈভব! পূতনা লোক-বালঘাতিনী রুধিরাশনা রাক্ষসী হইয়াও ভাল না বাসিয়া বিনাশ বাসনাতে শ্রীকৃষ্ণকে স্তনদান করিয়া

যখন উৎকৃষ্ট গতি প্রাপ্ত হইল, তখন যিনি স্নিগ্ধ জননীর স্থায় শ্রদ্ধা ও ভক্তি সহকারে পরমাত্মা শ্রীকৃষ্ণকে প্রিয়তম বস্তু দান করেন, তাঁহার সদগতির কথা আর কি বলিব? অর্থাৎ ভগবান দেবকীনন্দন যে সকল গো ও গোপীর স্তনদুগ্ধপান করিলেন, পুত্রস্নেহে যাঁহাদের দুগ্ধ অত্যন্ত প্রস্রুত হইল, তাঁহারা মাতৃসদৃশ হইয়া যে উত্তমাগতি লাভ করিবেন, তাহার কথা কি? হায়! এ হেন পরম করুণাময় ঠাকুর শ্রীকৃষ্ণের পাদপদ্ম ধ্যান না করিয়া যাঁহারা সকাম অন্ত দেবদেবী বা সংসারে বিষয়-মরীচিকার ধ্যান করে, তাহাদের কি দুর্ব্বুদ্ধি! আবার যিনি অঘাসুরের স্থায় মহাপাপীকে মুক্ত করিলেন, জানি না, মোহান্ধ জীব কোন্ সুখের কুহকে মুগ্ধ হইয়া তাঁহার নাম গুণ লীলা কীর্ত্তনকে পরিত্যাগ করিয়া রহিয়াছে!

পাঠকগণের অবগতির জন্ম প্রসঙ্গতঃ সেই অঘাসুরের বধ-ব্যাপার এস্থলে সংক্ষেপে বিবৃত হইতেছে। পূতনার অনুজ দুষ্ট অঘাসুর কংস কর্ত্তৃক প্রেরিত হইয়া শ্রীকৃষ্ণের সহিত ব্রজবালকগণের বিনাশ বাসনায় বিশাল অজগর দেহধারণ পূর্ব্বক বদনব্যাদন করিয়া পথিমধ্যে শয়ন করিয়া রহিল। "আমরা বিনষ্ট হইব না, অসুরঘাতী শ্রীকৃষ্ণ ইহাকে এখনই বিনাশ করিবে" এই ভরসায় ব্রজবালকগণ নির্ভয়ে শ্রীকৃষ্ণের কমনীয় শ্রীমুখচন্দ্র দর্শন করিয়া হাস্য করিতে করিতে করতালি দিয়া তাহার উদর গহ্বর মধ্যে প্রবেশ করিল। নিখিল ভয়াপহারী শ্রীকৃষ্ণ, অন্যনাথহীন ব্রজবালকদিগের সেই সঙ্কট অবস্থা দর্শন করিয়া কি প্রকারে পাপাত্মা অসুরের জীবননাশ ও ঐ সকল সাধুর রক্ষা বিধান হয়, তদ্বিষয়ে উপায় স্থির করিয়া অবশেষে আপনিও সেই সর্পের তুণ্ডের মধ্যে প্রবেশ করিলেন। অনন্তর তন্মধ্যে নিজাবয়ব বৃদ্ধি করাতে অসুরের কণ্ঠ নিরুদ্ধ হইয়া গেল এবং অবিলম্বে সেই অসুরের দেহ মধ্যে প্রাণবায়ু নিরুদ্ধ হইয়া পূর্ণ হইয়া উঠিল ও ব্রহ্মরন্ধ্র ভেদ করিয়া বাহির হইয়া গেল। শ্রীকৃষ্ণ পাপাত্মা অসুরের অন্তরে যেমন প্রবেশ করেন, অমনই তাহার নিখিল পাপ ও প্রারব্ধ কর্ম্মফল পর্য্যন্ত দূরীভূত হইয়া যায়। অধিকন্তু যোগীজন বাঞ্ছনীয় দুর্লভ গতিলাভের উপযুক্ত পাত্র হয়। এই জন্মই শ্রীকৃষ্ণ তাঁহার কণ্ঠ নিরোধ পূর্ব্বক ব্রহ্মরন্ধ্র ভেদকরতঃ প্রাণবায়ু নিষ্কাষিত করিয়া যোগীন্দ্রগণের স্থায় মৃত্যুকে প্রাপ্ত করাইলেন। অবশেষে সেই অঘাসুর সারূপ্য মুক্তিলাভকরতঃ শ্রীকৃষ্ণের বিনির্গম পর্য্যন্ত আকাশে প্রতীক্ষা করিয়া শ্রীকৃষ্ণ ব্রজবালকগণের সহিত অসুরের দেহাভ্যন্তর হইতে নির্গত হইবামাত্র দেবগণ সমক্ষে তাঁহাতে গিয়া সাযুজ্য লাভ

করিল। হায়! এ হেন পাপাসুরের পরমগতিদাতা শ্রীকৃষ্ণের চরণে যাহার রতি মতি না হইল, এ হেন ভুবনপাবন শ্রীকৃষ্ণনামে যাহার রুচি না জন্মিল, তাঁহার জগৎ-পবিত্র চরিত্র-গাথা মুহূর্ত্তের জন্যও যে না গাহিল, তাহার মনুষ্য-জন্ম ধারণে ধিক্! বিশাল সংসার-মরুভূমে সুখ-মরীচিকার অনুধাবন করিতে করিতে তাহার সারাজীবন দুঃখেই অতিবাহিত হয়। যে শ্রীকৃষ্ণের মহোৎসব ব্রহ্মাদি দেবগণকেও বিহ্বল করিয়া থাকে, জীব তাহা পরিত্যাগ করিয়া মঙ্গল কামনায় অন্য নৃত্যগীতাদির অনুষ্ঠান করিয়া থাকেন। যে শ্রীকৃষ্ণনাম অজামিলের ন্যায় মহাপাপীকেও উদ্ধার করিলেন, কলির জীব, ধন-কুল-বিদ্যামদে উন্মত্ত হইয়া তাহার সন্ধান পর্য্যন্ত রাখে না। অতএব ভ্রাতৃগণ! আমার সত্য কথা শুন, অমূল্য শ্রীকৃষ্ণপাদপদ্মধন ভজনা কর। যে শ্রীচরণ ভজনা করিতে লক্ষ্মী নিরন্তর অভিলাষ করিয়া থাকেন, যে শ্রীচরণ সেবিয়া শঙ্কর জগতে শুদ্ধ ভক্ত বলিয়া পরিচিত হইয়াছেন, যে শ্রীচরণ-কমল হইতে ত্রিলোকপাবনী জাহ্নবীর উৎপত্তি হইয়াছে, এস ভাই সকল, আমরা সকলে সেই শ্রীপাদপদ্মের দাস হই। "যে কৃষ্ণোপাসকাঃ দাসাস্তে পরিকীর্ত্তিতাঃ।" অর্থাৎ যাঁহারা শ্রীকৃষ্ণের উপাসনা করেন, তাঁহারাই দাস নামে অভিহিত। অতএব এস ভাই সকল! আমরা সকলে সেই শ্রীকৃষ্ণপদারবিন্দেরই উপাসনা করি। স্পর্দ্ধা করিয়া বলিতে পারি, আমি আজ যে ব্যাখ্যা করিলাম, এই নবদ্বীপে এমন শক্তি কার আছে দেখি, আমার এই ব্যাখ্যা আমার সমীপে আসিয়া খণ্ডন করুক।"

এইরূপ ওজঃস্বিনী কৃষ্ণভক্তিময়ী ব্যাখ্যা করিতে করিতে সহসা প্রভুর বাহ্যস্ফূর্ত্তি পাইল। তিনি কিঞ্চিৎ লজ্জিত হইয়া কহিলেন—"আজি আমি কোন্ রূপ সূত্র ব্যাখানিল?"—তদুত্তরে পরম ভাগ্যবান শিষ্যগণ বিনীতভাবে কহিলেন—"প্রভু! কিছুই বুঝিলাম না। আপনি আজ শব্দমাত্রেই "শ্রীকৃষ্ণ সত্য" এই ব্যাখ্যা করিয়াছেন। আপনার এই অপূর্ব্ব ব্যাখ্যা বুঝিবার পাত্র কেহই নাই।"

এই কথা শুনিয়া শ্রীশচীনন্দন হাসিতে হাসিতে কহিলেন,—

"—শুন সব ভাই!।
পুঁথি বান্ধ আজি চল গঙ্গাস্নানে যাই॥ শ্রীচৈঃ ভাঃ ॥ ৭॥

অনন্তর ভাবনিধি শ্রীগৌরাঙ্গ শিষ্যগণ সমভিব্যাহারে গঙ্গা-স্নানে গমন করিলেন। তখন ভুবনারাধ্য প্রভুর পাদস্পর্শে গঙ্গার উল্লাসতরঙ্গ উথলিয়া উঠিল। সে বেদ-গোপ্য মর্ম্ম কেহই বুঝিতে পারিল না। মহাপ্রভু যথাবিধি

স্নানক্রিয়া সমাপন করিয়া গৃহে প্রত্যাগত হইলেন এবং আর্দ্রবস্ত্র পরিবর্ত্তন করিয়া পাদধৌত করিলেন।

স্নান শাটীন্তরেণৈব বাসসা ভাংসি গাত্রতঃ।
সংমার্জ্জ্য বাসসী দধ্যাৎ পরিধানোত্তরীয়কে॥

অর্থাৎ যে বস্ত্র পরিধান করিয়া স্নান করা হইয়াছে তদ্ব্যতীত অন্তবস্ত্র দ্বারা অঙ্গ হইতে জলমার্জ্জন করিয়া পরিধেয় ও উত্তরীয় বসন ধারণ করিতে হয়। বস্ত্রধারণ-বিধি সংক্ষেপে বিবৃত করা যাইতেছে।—

অধৌতং কারুধৌতং বা পরেদ্যুর্ধৌতমেব বা।
কাষায়ং মলিনং বস্ত্রং কৌপীনঞ্চ পরিত্যজেৎ॥
ন চার্দ্রমেব বসনং পরিদধ্যাৎ কদাচন॥—অত্রিবচনং॥

অর্থাৎ অধৌত, রজকধৌত, দিবসান্তরে ধৌত, কাষায়, মলিন বস্ত্র ও কৌপীন পরিধান কর্ত্তব্য নহে।

আবার—

নগ্নো মলিনবস্ত্রঃ স্যান্নগ্নশ্চার্দ্ধপটঃ স্মৃতঃ।
নগ্নো দ্বিগুণবস্ত্রঃ স্যান্নগ্নো রক্তপটস্তথা॥
নগ্নশ্চ শৃতবস্ত্রঃ স্যান্নগ্নঃ স্নিগ্ধপটস্তথা।
দ্বিকচ্ছোঽনুত্তরীয়শ্চ নগ্নশ্চাবস্ত্র এব চ॥

অর্থাৎ যে ব্যক্তি মলিন বস্ত্র পরিধান করেন, তিনি উলঙ্গ; সাধারণ পরিমাণে যাঁহার বস্ত্র অর্দ্ধ, তিনিও উলঙ্গ, এবং সাধারণ পরিমাণের দ্বিগুণ বস্ত্র ধারণ করিলেও তাঁহাকে উলঙ্গ বলা যায়। যাঁহার রক্তবর্ণ বস্ত্র বা যাঁহার বস্ত্র পকঘৃত বা দুগ্ধলিপ্ত তিনিও উলঙ্গ, যিনি দুইটী কাছা ধারণ করেন বা উত্তরীয়বিহীন বস্ত্র পরিধান করেন, তিনিও উলঙ্গ এবং যাঁহার বস্ত্র পরিধান নাই, তাঁহাকে দিগম্বর কহে।

বিশেষতঃ ভোজনে ও দেবতার্চ্চনের সময় উত্তরীয় ধারণ একান্ত কর্ত্তব্য। যথা—

একবস্ত্রো ন ভুঞ্জীত ন কুর্য্যাদ্দেবতার্চ্চনং।
শুক্লবাসা ভবেন্নিত্যং রক্তঞ্চৈব বিবর্জ্জয়েৎ॥

অর্থাৎ একবস্ত্র পরিধান করিয়া ভোজন করিবেন না এবং দেবতার্চ্চনাও করিবেন না। সর্ব্বদা শুভ্রবস্ত্র পরিধান করিবেন, কদাচ রক্তবর্ণ বস্ত্র পরিধান করিবেন না। মেষলোমজাত বস্ত্র, সকল অবস্থাতে সর্ব্বদাই শুচি।

এইরূপ যথাবিধানে বস্ত্র পরিধানান্তে শ্রীগৌরহরি শ্রীগোবিন্দের পূজা করিয়া শ্রীতুলসীকে গঙ্গোদক দ্বারা সেচন করিলেন। এই যে বৈষ্ণবের অবশ্য প্রতি-পাল্য সদাচার, ইহাও জীবশিক্ষা—ইহাও কলির পতিত জীবের প্রতি অসীম করুণার পরিচয়। প্রভু স্বয়ং আচরণ করিয়া জীবকে তদাচারসম্পন্ন হইতে শিখাইতেছেন। হরিপ্রিয়া শ্রীতুলসীদেবীর পূজা করা বৈষ্ণবমাত্রেরই যে নিত্য কর্ত্তব্য তাহা শাস্ত্রে দৃঢ়রূপে কীর্ত্তিত হইয়াছে। শ্রীতুলসীদেবীর অর্চ্চনায় শ্রীশাল-গ্রাম শিলার্চ্চনার ফল লাভ হইয়া থাকে। যথা—

শ্রবণদ্বাদশীযোগে শালগ্রাম শিলার্চ্চনে।
যৎ ফলং সঙ্গমে প্রোক্তং তুলসী পূজনেন তৎ॥

শ্রীহঃ-ভঃ-বিঃ ধৃত স্কান্দবচনং।

অর্থাৎ শ্রবণা দ্বাদশী যোগে সঙ্গমস্থানে শালগ্রাম শিলার্চ্চন দ্বারা যে ফল লাভ হয়, তুলসী পূজন দ্বারাও তাহাই প্রাপ্ত হওয়া যায়।

যে কোন বর্ণ বা আশ্রমের মধ্যে থাকুক না কেন, নরনারীমাত্রেরই শ্রীতুলসী-দেবীর অর্চ্চন বিধেয়। যথা—

চতুর্ণামপি বর্ণনামাশ্রমাণাং বিশেষতঃ।
স্ত্রীণাঞ্চ পুরুষাণাঞ্চ পূজিতেষ্টং দদাতি হি॥—অগস্ত্যসংহিতা।

অর্থাৎ বর্ণ চতুষ্টয়ের মধ্যে বিশেষতঃ চতুরাশ্রমের মধ্যে নরনারী যে কেহ হউক না, তাঁহাদের দ্বারা শ্রীতুলসীদেবী পূজিতা হইলে অভীষ্ট ফলদান করিয়া থাকেন।

বিশেষতঃ যাঁহার গৃহে শ্রীতুলসী-কানন বিদ্যমান, তিনি নিখিল শ্রেয়োলাভ করিয়া থাকেন। যথা—

পূজ্যমানা চ তুলসী যস্য বেশ্মনি তিষ্ঠতি।
তস্য সর্ব্বাণি শ্রেয়াংসি বর্দ্ধন্তেহহরহর্দ্বিজাঃ॥—বৃহন্নারদীয়ে।

হে দ্বিজগণ! যাঁহার গৃহে শ্রীতুলসী অবস্থিতি করেন এবং প্রত্যহ যে গৃহে শ্রীতুলসীর অর্চ্চনা হয়, তাঁহার সমস্ত মঙ্গল অহরহ বর্দ্ধিত হইতে থাকে।

শাস্ত্রে শ্রীতুলসীদেবীর অর্চ্চনা নবধা কথিত আছে। যথা—

দৃষ্টা স্পৃষ্টা তথা ধ্যাতা কীর্ত্তিতা নমিতা শ্রুতা।
রোপিতা সেবিতা নিত্যং পূজিতা তুলসী শুভা॥
নবধা তুলসীং নিত্যং যে ভজন্তি দিনে দিনে।
যুগ কোটি সহস্রাণি তে বসন্তি হরের্গৃহে॥

অর্থাৎ যে ব্যক্তি শ্রীতুলসী দর্শন, স্পর্শন, ধ্যান, কীর্ত্তন, প্রণাম, গুণশ্রবণ, রোপণ, সেবা ও অর্চ্চনা এই নবধা তুলসী-উপাসনা করেন, তিনি অশেষ কল্যাণ লাভ করিয়া সহস্রকোটিযুগ শ্রীহরিধামে বাস করিয়া থাকেন।

এক্ষণে উক্ত নবধা শ্রীতুলসী উপাসনায় প্রত্যেকের বিশেষ মহিমা কথিত হইতেছে। যথা—(১) দর্শন-মহিমা,—

অনন্যদর্শনাঃ প্রাত র্যে পশ্যন্তি তপোধন।

অহোরাত্র কৃতং পাপং তৎক্ষণাৎ প্রহরন্তি তে॥—অগস্ত্যসংহিতা।

অর্থাৎ হে তপোধন! প্রভাতে গাত্রোত্থান পূর্ব্বক অন্য দ্রব্যাদি দর্শন না করিয়া সর্ব্বাগ্রে শ্রীতুলসীদেবীকে দর্শন করিলে তৎক্ষণাৎ তাহার অহোরাত্র কৃত পাতক বিনষ্ট হয়।

তুলসী গহনং দৃষ্ট্বা বিমুক্তো যাতি পাতকাৎ।

সর্ব্বথা মুনিশার্দ্দূল ব্রহ্মহা পুণ্যভাগ্‌ভবেৎ॥

শ্রীহঃ-ভঃ-বিঃ ধৃতবচনং।

হে মুনিসত্তম! শ্রীতুলসী-কানন দর্শন করিলে মানব নিখিল পাতক হইতে বিমুক্ত হইয়া থাকে এবং ব্রহ্মঘাতী ব্যক্তিও সম্যক্ প্রকারে পুণ্যভাগী হয়।

(২) স্পর্শন-মহিমা—

দর্শনং নর্ম্মদায়াস্তু গঙ্গাস্নানং বিশাম্বর।

তুলসী দল সংস্পর্শঃ সমমেতত্রয়ং স্মৃতং॥—পাদ্মে।

অর্থাৎ প্রসিদ্ধি আছে যে, নর্ম্মদা দর্শন, গঙ্গাস্নান ও তুলসীদল সংস্পর্শ এই তিনটী সমান পুণ্যকর।

(৩) স্মরণ-মহিমা—

যস্যাঃ স্মরণমাত্রেণ দর্শনাৎ কীর্ত্তনাদপি।

বিলয়ং যান্তি পাপানি কিং পুনর্বিষ্ণু পূজনাৎ॥

অর্থাৎ দর্শন ও মাহাত্ম্য কীর্ত্তন দূরে থাক্, যখন তুলসী স্মরণমাত্রে পাপসমূহ বিনষ্ট হয়, তখন শ্রীহরিপূজার মাহাত্ম্য আর কি বলিব?

(৪) কীর্ত্তন-মহিমা—

সংসার-পাপ বিচ্ছেদি গঙ্গানাম প্রকীর্ত্তিতম্।

তথা তুলস্যাঃ ভক্তিশ্চ হরিকীর্ত্তি প্রবর্ত্তরি॥

অর্থাৎ গঙ্গানাম কীর্ত্তনে যেমন ভব-পাপধ্বংস হয়, সেইরূপ শ্রীতুলসীর ও শ্রীহরির গুণকীর্ত্তনকারীর প্রতি ভক্তি প্রদর্শন করিলেও উক্ত ফল পাওয়া যায়।

তুলসীতি চ যো ব্রূয়াৎ ত্রিকালং বদনে যদি।

নিত্যং স গোসহস্রস্য ফলমাপ্নোতি ভূসুর॥—শ্রীহঃ-ভঃ-বিঃ।

অর্থাৎ হে দ্বিজ! যে ব্যক্তি ত্রিসন্ধ্যা শ্রীতুলসী নাম বদনে উচ্চারণ করেন, তিনি প্রত্যহ সহস্র গো-দানের ফল প্রাপ্ত হন।

(৫) প্রণাম-মহিমা—

প্রদক্ষিণং ভ্রমিত্বা যে নমস্কুর্ব্বন্তি নিত্যশঃ।

ন তেষাং দুরিতং কিঞ্চিদক্ষীণমবশিষ্যতে॥—শ্রীহঃ-ভঃ-বিঃ ধৃতবচনং।

অর্থাৎ যাঁহারা প্রদক্ষিণ পূর্ব্বক তুলসীকে নিত্য নমস্কার করেন, তাঁহাদের কোন পাপই ধ্বংস হইতে অবশিষ্ট থাকে না।

(৬) গুণ-শ্রবণ-মাহাত্ম্য—

শ্রুতাভিলাষিতা দৃষ্টা রোপিতা সিঞ্চিতা নতা।

তুলসী দহতে পাপং যুগান্তাগ্নিরিবাখিলম্॥

অর্থাৎ শ্রীতুলসী-মহিমা শ্রবণ, দর্শন, রোপণ, সিঞ্চন ও প্রণাম দ্বারা প্রলয়াগ্নিতে নিখিল দ্রব্য ধ্বংসের ন্যায় সমস্ত পাপ দগ্ধ হইয়া যায়।

(৭) রোপণ-মাহাত্ম্য—

তেন দত্তং হুতং জপ্তং কৃতং শ্রাদ্ধং গয়াশিরে।

তপস্তপ্তং খগশ্রেষ্ঠ তুলসী যেন রোপিতা॥

অর্থাৎ যে ব্যক্তি তুলসী রোপণ করেন, তাঁহার সেই কার্য্যের দ্বারাই দান, হোম, জপ, গয়াশিরে শ্রাদ্ধ, ও তপস্যা সমস্তই সিদ্ধ হইয়া থাকে।

রোপিতা তুলসী যাবৎ কুরুতে মূল বিস্তরম্।

তাবৎ কোটী সহস্রন্তু তনোতি সুকৃতিং কলৌ॥

অর্থাৎ কলিকালে তুলসীরোপণ করিলে তাহার যত মূল বিস্তৃত হইতে থাকে, রোপণকারীর পুণ্যও ততসহস্র কোটি বিস্তার প্রাপ্ত হয়।

পদ্মপুরাণে কথিত আছে—ন পশ্যন্তি যমং বৈশ্য তুলসীবন রোপণাৎ।

অর্থাৎ যে ব্যক্তি তুলসীকানন রোপণ করেন, তাঁহাকে আর যম দর্শন করিতে হয় না। অধিকন্তু—

তাবদ্বর্ষ সহস্রাণি যাবদ্বীজ দলানি চ।

বসন্তি দেবলোকেতু তুলসী রোপয়ন্তি যে॥

তুলসীবৃক্ষে যত পত্র ও যত বীজ জন্মে, রোপণকারী তত সহস্র বর্ষ দেবলোকে বাস করেন।

(৮) জলসেচনাদি সেবা-মাহাত্ম্য—

ঘটৈর্যন্ত্রঘটীভিশ্চ সিঞ্চিতং তুলসীবনং।
জলধারাভি র্বিপ্রেন্দ্র প্রীণিতং ভুবনত্রয়ং॥

অর্থাৎ হে বিপ্রেন্দ্র! ঘটদ্বারা বা যন্ত্রঘটী দ্বারা তুলসীকানন সেচন করিলে সেই সলিলধারায় ত্রিভুবনের প্রীতি সম্পাদন হয়।

তুলস্যাং সিঞ্চয়েদ্‌যস্তু চুলুকোদকমাত্রকম্।
ক্ষীরোদশায়িনা সার্দ্ধং বসেদাচন্দ্র তারকম্॥

যে ব্যক্তি তুলসীবৃক্ষে গণ্ডূষমাত্র জলও সেচন করেন, তিনি যাবৎ চন্দ্র নক্ষত্র বিদ্যমান থাকে, তাবৎকাল ক্ষীরোদশায়ী শ্রীহরির সহিত অবস্থান করেন।

(৯) পূজন-মহাত্ম্য—

পরিচর্য্যাঞ্চ যে তস্যাঃ রক্ষয়াবালবন্ধনৈঃ।
শুশ্রূষিতো হরিস্তৈস্তু নাত্র কার্য্যা বিচারণা॥
নাবজ্ঞা জাতু কার্য্যাস্যা বৃক্ষভাবাত্মনীষিভিঃ।
যথা হি বাসুদেবস্য বৈকুণ্ঠে ভোগবিগ্রহঃ॥
শালগ্রাম শিলারূপং স্থাবরং ভুবি দৃশ্যতে।
তথা লক্ষ্ম্যৈক্যমাপন্না তুলসী ভোগবিগ্রহা॥—পাদ্মে।

অর্থাৎ যত্নপূর্ব্বক আলবাল বন্ধন দ্বারা তুলসীর পূজা করিলে শ্রীহরির পূজা সিদ্ধ হইয়া থাকে; ইহাতে সন্দেহ নাই। তুলসীকে সামান্য বৃক্ষ মনে করিয়া অবজ্ঞা করা কদাচ কর্ত্তব্য নহে। তুলসী সাক্ষাৎ বৈকুণ্ঠবিগ্রহ শ্রীহরির তনুস্বরূপা। শালগ্রামশিলা যেমন শ্রীহরির স্থাবরমূর্ত্তি, তদ্রূপ তুলসীও শ্রীলক্ষ্মীর মূর্ত্তিরূপে ধরাতলে বিরাজিত আছেন।

এক্ষণে এই শ্রীতুলসীদেবীর পূজাবিধি কথিত হইতেছে। শ্রীতুলসী বৃন্দাবনে গমন পূর্ব্বক একান্তচিত্তে সর্ব্বাগ্রে শ্রীতুলসীর ধ্যান করিবেন।
তদ্ যথা·

"ওঁ ধ্যায়েদ্দেবীং নবশশিমুখীং পক্কবিম্বাধরোষ্ঠীং
বিদ্যোতন্বীং কুচযুগভরানম্রকম্রাঙ্গযষ্টিং।
ঈষদ্ধাসাং ললিতবদনাং চন্দ্রসূর্য্যাগ্নিনেত্রাং
শ্বেতাঙ্গীং তামভয়বরদাং শ্বেতপদ্মাসনস্থাং॥"

এইরূপ ধ্যান করিয়া পাদ্য প্রদান করিবেন। অনন্তর যথাবিধানে অর্ঘ্য প্রদান করিবেন।

অর্ঘ্য মন্ত্র। যথা—

শ্রিয়ঃ শ্রিয়ে শ্রিয়াবাসে নিত্যং শ্রীধরসৎকৃতে।
ভক্ত্যা দত্তং ময়া দেবি অর্ঘ্যং গৃহ্ণ নমোঽস্তু তে॥

অর্থাৎ হে দেবি! আপনি লক্ষ্মীর আশ্রয় ও আবাস স্থান, শ্রীধর সর্ব্বদা আপনার আদর করিয়া থাকেন, আমি ভক্তি সহকারে আপনাকে অর্ঘ্য প্রদান করিতেছি, গ্রহণ করুন, আপনাকে নমস্কার।

এইরূপ অর্ঘ্য প্রদান পূর্ব্বক আচমন দিয়া শ্রীতুলসী দেবীকে স্নান করাইবেন।

স্নানমন্ত্র। যথা—

গোবিন্দবল্লভাং দেবীং ভক্তচৈতন্যকারিণীং।
স্নাপয়ামি জগদ্বন্দ্যাং বিষ্ণুভক্তিপ্রদায়িনীং॥

অর্থাৎ ভক্ত চৈতন্যকারিণী বিষ্ণুভক্তিপ্রদায়িনী জগতের বন্দ্যনীয়া শ্রীতুলসী দেবীকে আমি স্নান করাইতেছি।

অনন্তর গন্ধপুষ্পাদির দ্বারা পূজা করিবেন।

পূজা মন্ত্র। যথা—

নির্ম্মিতা ত্বং পুরাদেবৈরর্চ্চিতা ত্বং সুরাসুরৈঃ।
তুলসি হর মে পাপং পূজাং গৃহ্ণ নমোঽস্তু তে॥

হে তুলসি! পুরাকালে আপনি দেবতা দ্বারা নির্ম্মিতা হইয়া সুরাসুর সকলের দ্বারাই অর্চ্চিতা হইতেছেন। এক্ষণে আপনি আমার পাপনাশ ও পূজা গ্রহণ করুন। আপনাকে নমস্কার করি।

পাদ্যার্ঘ্যাদি প্রদানকালে মূলমন্ত্র উচ্চারণ পূর্ব্বক "এতৎ পাদ্যং শ্রীতুলস্যৈ নমঃ" এষোঽর্ঘ্যঃ শ্রীতুলস্যৈ নমঃ, ইদমাচমনীয়ং, ইদং স্নানীয়ং, এষগন্ধঃ, ইদং পুষ্পং, এষঃ ধূপঃ দীপঃ শ্রীতুলস্যৈ নমঃ" ইত্যাদি বলিয়া পৃথক্ পৃথক্ উপচার অর্পণ করাই বিধি। শ্রীকৃষ্ণের ভুক্তাবশেষ শ্রীতুলসীকে অর্পণ করিতে হয়। সুতরাং "শ্রীকৃষ্ণভুক্তাবশেষং সোপকরণ নৈবেদ্যং শ্রীতুলস্যৈ নমঃ" বলিয়া নৈবেদ্য অর্পণ করিবেন। অনন্তর এই বলিয়া স্তুতিপাঠ করিবেন। যথা—

মহাপ্রসাদজননী সর্ব্বসৌভাগ্যবর্দ্ধিনী।
আধিব্যাধিহরী নিত্যং তুলসি ত্বং নমোঽস্তু তে॥

অর্থাৎ হে তুলসি। আপনি শ্রীহরির প্রসন্নত্ব-বিধায়িনী, সর্ব্বসৌভাগ্য-বর্দ্ধিনী এবং নিত্যং আধি-ব্যাধি-বিনাশিনী—আপনাকে নমস্কার।

এইরূপ স্তুতিপাঠের পর প্রার্থনা করিবেন, যথা—

শ্রিয়ং দেহি যশো দেহি কীর্ত্তিমায়ুস্তথা সুখং।
বলং পুষ্টিং তথা ধর্ম্মং তুলসি ত্বং প্রযচ্ছ মে॥

অর্থাৎ হে তুলসীদেবি! আপনি আমাকে শ্রী, যশঃ কীর্ত্তি, আয়ু, সুখ, বল, পুষ্টি ও ধর্ম্ম প্রদান করুন এবং আমার প্রতি প্রসন্ন হউন।

অনন্তর প্রণাম করিবেন। তন্মন্ত্র যথা,—

"যা দৃষ্টা নিখিলাঘসঙ্ঘশমনী স্পৃষ্টা বপুঃ পাবনী
রোগাণামভিবন্দিতানিরসনী সিক্তান্তকত্রাসিনী।
প্রত্যাসত্তিবিধায়িনী ভগবতঃ কৃষ্ণস্য সংরোপিতা
ন্যস্তা তচ্চরণে বিমুক্তিফলদা তস্যৈ তুলস্যৈ নমঃ॥

অর্থাৎ যিনি দর্শনে নিখিল পাপরাশি বিনষ্ট করেন, স্পর্শনে দেহ পবিত্র করেন, বন্দনে রোগনিচয় নষ্ট করেন, জলসেচনে অন্তকভয় অন্তর্হিত করেন, রোপণে শ্রীভগবানের সান্নিধ্য বিধান করেন এবং যাঁহাকে শ্রীকৃষ্ণপাদপদ্মে অর্পণ করিলে মুক্তির ফলস্বরূপ প্রেমভক্তি প্রদান করেন, সেই শ্রীতুলসীদেবীকে নমস্কার করি।*

অতঃপর তুলসী প্রদক্ষিণ কর্ত্তব্য।

যানি কানি চ পাপানি ব্রহ্মহত্যাদিকানি চ।
তৎসর্ব্বং বিলয়ং যান্তি তুলসি ত্বৎ প্রদক্ষিণাৎ॥

এই মন্ত্র উচ্চারণ করিতে করিতে শ্রীতুলসীকে স্বীয় দক্ষিণভাগে রাখিয়া তিনবার প্রদক্ষিণ করত পুনরায় প্রণাম করিবেন।

দয়ালপ্রভু শ্রীগোবিন্দ পূজা† এইরূপ যথাবিধানে শ্রীতুলসীর সেবার্চ্চনা করিয়া গৃহে আসিয়া ভোজন করিতে বসিলেন। তখন শ্রীশচীদেবী তুলসীমঞ্জরী সমন্বিত শ্রীমহাপ্রসাদান্ন প্রভুর সম্মুখে উপস্থাপিত করিলেন। প্রভু অগ্রে তাহা শ্রীবিষ্বক্সেনকে অংশমত নিবেদন করিলেন। পাত্রের ঈশানকোণ হইতে নৈবেদ্যের শতাংশের একাংশ উদ্ধৃত পূর্ব্বক—

---

* প্রণাম-বিষয়ক আর একটী মন্ত্র অনেক ভক্তের মুখে শুনিতে পাওয়া যায়। তাহা এ স্থলে লিখিত হইল। যথা—

"নমস্তে তুলসীদেবি শ্রীকৃষ্ণপ্রাণবল্লভে।
দেহি মে ভক্তিবাহুল্যং যেন কৃষ্ণমবাপ্নুয়াৎ॥"

† পূজাবিধি ও শ্রীকৃষ্ণে নৈবেদ্যার্পণবিধি পরে বিস্তারিতভাবে বিবৃত হইবে।

"সর্ব্বদেব স্বরূপায় পরায় পরমেষ্ঠিনে।
শ্রীকৃষ্ণসেবাযুক্তায় বিষ্বক্‌সেনায় তে নমঃ॥"

এই মন্ত্র পাঠ করিয়া শ্রীবিষ্বক্‌সেনকে অর্পণ করাই বিধি। পরে অন্যান্য বৈষ্ণবগণকে অর্পণ করিতে হয়। তন্মন্ত্র, যথা,—

বলির্বিভীষণো ভীষ্মঃ কপিলো নারদোঽর্জ্জুনঃ।
প্রহ্লাদশ্চাম্বরীষশ্চ বসুর্ব্বায়ুসুতঃ শিবঃ॥
বিষ্বক্‌সেনোদ্ধবাক্রূরাঃ সনকাদ্যাঃ শুকাদয়ঃ।
শ্রীকৃষ্ণস্য প্রসাদোঽয়ং সর্ব্বে গৃহ্নন্তু বৈষ্ণবাঃ॥

অর্থাৎ বলি, বিভীষণ, ভীষ্ম, কপিল, নারদ, অর্জ্জুন, প্রহ্লাদ, অম্বরীষ, বসু, শিব, বিষ্বক্‌সেন, উদ্ধব, অক্রূর, সনকাদি ও শুকাদি বৈষ্ণবগণ আপনারা সকলে শ্রীকৃষ্ণের এই প্রসাদ গ্রহণ করুন।

অনন্তর সেই শ্রীমহাপ্রসাদান্ন দর্শন পূর্ব্বক গায়ত্রীমন্ত্র দ্বারা অভিমন্ত্রিত করিয়া শেষে মূলমন্ত্র দ্বারা সাতবার অভিমন্ত্রিত করিবেন। পরে ধর্ম্মরাজাদির অংশ তাহা হইতে অপসারণ পূর্ব্বক এই মন্ত্র পাঠ করিবেন,—

যস্যোচ্ছিষ্টং হি বাঞ্ছন্তি ব্রহ্মাদ্যা ঋষয়োঽমলাঃ।
সিদ্ধাদ্যাশ্চ হরেস্তস্য বয়মুচ্ছিষ্টভোজিনঃ॥

অর্থাৎ ব্রহ্মাদি নির্ম্মল ঋষিগণ ও সিদ্ধাদি যাহার উচ্ছিষ্ট ভোজনের বাসনা করেন, আমাদিগকে সেই শ্রীহরির উচ্ছিষ্টভোজী জানিবে।

যস্য নাম্না বিনশ্যন্তি মহাপাতক রাশয়ঃ।
তস্য শ্রীকৃষ্ণদেবস্য বয়মুচ্ছিষ্টভোজিনঃ॥
উচ্ছিষ্টভোজিন স্তস্য বয়মদ্ভুত কর্ম্মণঃ।
যো বাল্যলীলয়া তাং স্তান্ পূতনাদীনপাতয়ৎ॥

অর্থাৎ যাঁহার নামে মহাপাতকের পুঞ্জসমূহ বিনাশ প্রাপ্ত হয়, আমরা সেই শ্রীহরির উচ্ছিষ্টভোজী। এবং যিনি বাল্যকালে পূতনাদিকে বিনাশ করিয়াছেন, আমাদিগকে সেই অদ্ভুতকর্ম্মা শ্রীকৃষ্ণের উচ্ছিষ্টভোজী জানিবে।

ত্বয়োপযুক্ত স্রগ্‌গন্ধবাসোলঙ্কারচর্চ্চিতাঃ।
উচ্ছিষ্টভোজিনো দাসা স্তবমায়াং জয়েমহি॥

অর্থাৎ আমরা তোমার দাস, তদুদ্দেশে নিবেদিত মাল্য, চন্দন, বসন ও ভূষণাদিতে অলঙ্কৃত হইয়া আমরা তোমার উচ্ছিষ্ট ভোজন পূর্ব্বক তোমার মায়াকে জয় করিব।

অনন্তর "অমৃতোপস্তরণমসি" এই মন্ত্র উচ্চারণ পূর্ব্বক আচমন করিয়া "ওঁ প্রাণায় স্বাহা। ওঁ অপানায় স্বাহা। ওঁ ব্যানায় স্বাহা। ওঁ উদানায় স্বাহা। ওঁ সমানায় স্বাহা" এই মন্ত্র উচ্চারণ করত শ্রীমহাপ্রসাদান্ন দ্বারা পঞ্চপ্রাণকে আহুতি প্রদান করিবেন। আবার এতদ্বিষয়ে, সর্ব্বাগ্রে মহাব্যাহৃতি ( ভূর্ভুবঃ স্বঃ এই মন্ত্র ) পাঠ পূর্ব্বক সলিলধারা দ্বারা অন্নকে বেষ্টন করিয়া "অমৃতোপস্তরণমসি" মন্ত্রে আচমন এবং পরে পঞ্চপ্রাণকে আহুতি প্রদানের বিশেষ বিধিও আছে। অনন্তর প্রভুর অগ্রে অর্থাৎ দেবালয়ের বহির্ভাগে ইচ্ছামত অবশিষ্ট অন্নব্যঞ্জন ভোজন করিবেন। অতি ভোজন কদাচ কর্ত্তব্য নহে। আর্দ্র হস্তে ও আর্দ্র পদে প্রসন্নচিত্তে পূর্ব্বাস্য বা উত্তরাস্য হইয়া আহার করিতে হইবে। পুত্রবান্ ব্যক্তি উত্তরাস্যে ও পিতা বর্ত্তমানে পুত্র দক্ষিণ মুখে আহার করিবেন না। একবস্ত্রে ও অগ্ন্যাদি কোণাভিমুখে বসিয়াও ভোজন নিষিদ্ধ। এক্ষণে কোন্ মুখে বসিয়া আহার করিলে কিরূপ ফল লাভ হয় তাহা কথিত হইতেছে। যথা, কূর্ম্মপুরাণে—

আয়ুষ্যং প্রাঙ্মুখোভুঙ্ক্তে যশস্যং দক্ষিণামুখঃ।
শ্রিয়ং প্রত্যঙ্মুখোভুঙ্ক্তে ঋতং ভুঙ্ক্তে উদঙ্মুখঃ॥

অর্থাৎ পূর্ব্বমুখ হইয়া আহার করিলে পরমায়ু বর্দ্ধিত হয়, দক্ষিণমুখে আহার করিলে যশোলাভ, পশ্চিমমুখে আহার করিলে নানা সম্পত্তি লাভ এবং উত্তরমুখ হইয়া আহার করিলে অভীষ্টসিদ্ধি হইয়া থাকে।

সাধারণতঃ পঞ্চার্দ্ররূপে আহার করাই প্রশস্ত। কারণ, উহা অনশন সদৃশ হয়. তাহাতে কোন রোগের আশঙ্কা থাকে না। পঞ্চার্দ্র ভোজন যথা,—

উপলিপ্তে শুচৌদেশে পাদৌ প্রক্ষাল্য বৈ করৌ।
আচম্যার্দ্রাননোঽক্রোধঃ পঞ্চার্দ্রে ভোজনঞ্চরেৎ॥

অর্থাৎ গোময়লিপ্ত পবিত্র স্থানে পাদদ্বয় ও করদ্বয় প্রক্ষালন পূর্ব্বক আচমন দ্বারা আর্দ্রমুখ হইয়া অক্রোধ অর্থাৎ প্রফুল্লভাবে ভোজন করাকেই পঞ্চার্দ্র ভোজন কহে।

অনন্তর আহারাবশেষে "অমৃতাপিধানমসি স্বাহা" বলিয়া আচমন করিবে। একবারে পাত্র নিঃশেষ করিয়া ভোজন করিতে নাই। যেহেতু,—

তৃপ্তো দদ্যাদ্ধি তদন্নং শেষং দুর্গততৃপ্তয়ে॥"

অর্থাৎ দুর্গতজনের তৃপ্তির নিমিত্ত ভোজনাবসানে সেই ভোজনাবশেষ অন্ন সমর্পণ করিতে হয়।

তদনন্তর সম্যক্ প্রকারে হস্ত মুখ প্রক্ষালন করিয়া দক্ষিণ পদের অঙ্গুষ্ঠে জল

প্রদান করিবেন; এবং অভীষ্টদেবকে স্মরণ পূর্ব্বক মস্তকে উষ্ণীষ (পাগড়ী) বন্ধন করিয়া প্রশান্তমনে আসনোপরি উপবেশন করিবেন। পরে বক্ষ্যমান মন্ত্র দুইটী পাঠ করিতে হয়। যথা—

"অগস্তিরগ্নির্ব্বড়বানলশ্চ, ভুক্তং ময়ান্নং জরয়ন্ত্বশেষং।
সুখঞ্চ মেতৎ পরিণামসম্ভবং যচ্ছন্ত্বরোগং মমচাস্তু দেহে ॥ ১ ॥
বিষ্ণুঃ সমস্তেন্দ্রিয় দেহদেহি-প্রধানভূতো ভগবান্ যথৈকঃ।
সত্যেন তেনান্নমশেষমেতদারোগ্যদং মে পরিণাম মেতু ॥" ২ ॥

এই মন্ত্রদ্বয় পাঠ করত স্বীয় কর দ্বারা জঠরদেশ মার্জ্জনা করিবেন এবং কোন পরিশ্রমরহিত ক্ষুদ্র ক্ষুদ্র কার্য্যের অনুষ্ঠান করিবেন।

এইরূপ যথাবিধানে শ্রীগৌরহরি ভোজন করিতেছেন, শ্রীশচীমাতা তাঁহার সম্মুখে বসিয়া সহাস্যবদনে জিজ্ঞাসা করিলেন,—"বাপ! আজ কিরূপ পুঁথি পড়িলে? কাহারও সহিত কোন্দল কর নাই তো?"

তখন প্রভু কহিলেন,—

"—আজি পঢ়িলাম কৃষ্ণনাম।
সত্য কৃষ্ণ-চরণ-কমল গুণধাম ॥
সত্য কৃষ্ণ-নামগুণ শ্রবণ কীর্ত্তন।
সত্য কৃষ্ণচন্দ্রের সেবক যে যে জন ॥
সেই শাস্ত্র সত্য, কৃষ্ণভক্তি কহে যায়।
অন্যথা হইলে শাস্ত্র পাষণ্ডত্ব পায় ॥"
শ্রীচৈঃ ভাঃ ॥ ৮ ॥

মা! আজ আমি কেবল শ্রীকৃষ্ণনামই পাঠ করিয়াছি। আর ব্যাখ্যা করিয়াছি—নিখিল গুণের আলয় শ্রীকৃষ্ণ-চরণ-কমলই সত্য, কৃষ্ণনাম শ্রবণ কীর্ত্তনই সত্য, যাঁহারা শ্রীকৃষ্ণচন্দ্রের সেবক, তাঁহারাই সত্য এবং যে শাস্ত্রে শ্রীকৃষ্ণ-ভক্তির কথা আছে, সেই শাস্ত্রই সত্য। অন্যথা যে শাস্ত্রে কৃষ্ণভক্তির কথা নাই, তাহা তো পাষণ্ডের শাস্ত্র। জৈমিনি ভারতে কথিত আছে,—

যস্মিন্ শাস্ত্রে পুরাণে বা হরিভক্তি ন দৃশ্যতে।
শ্রোতব্যং নৈব তৎশাস্ত্রং যদি ব্রহ্মা স্বয়ং বদেৎ ॥

অর্থাৎ যে শাস্ত্রে বা পুরাণে হরিভক্তি দেখা না যায়, ব্রহ্মা স্বয়ং আসি বলিলেও সে শাস্ত্র শ্রবণযোগ্য হয় না।

বহুবিধ উপাস্য তত্ত্ব থাকিতে শ্রীকৃষ্ণপাদপদ্মকে সত্য বলিবার তাৎপর্য্য এই যে, জীবের নিখিল-বন্ধন-বিমুক্তির জন্যই বিবিধ সাধ্যসাধন তত্ত্ব বিহিত হইয়াছে কিন্তু সেই সকল সাধনসিদ্ধ মুক্তপুরুষদিগেরও যাহা একমাত্র আশ্রয়, তাহা যে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠতত্ত্ব ও পরম সত্য তদ্বিষয়ে সন্দেহ নাই। তাই, দেবর্ষি নারদ বলিয়াছেন,—

দৃষ্টং তবাঙ্ঘ্রি, কমলং জনতাপবর্গং
ব্রহ্মাদিভির্হৃদি বিচিন্ত্যমগাধবোধৈঃ।
সংসার-কূপপতিতোত্তরণাবলম্বং
ধ্যায়ং শ্চরাম্যনুগৃহাণ যথা স্মৃতিঃ স্যাৎ॥

হে ভগবান্! অগাধবুদ্ধি ব্রহ্মাদিগণও যাহা হৃদয়ে ধ্যান করেন, যাহা ভক্তবর্গের মোক্ষের কারণ, সংসার-কূপ-পতিত জনের সুখোত্তারণের আশ্রয় স্বরূপ, সেই ত্বদীয় শ্রীচরণকমল দর্শন করিয়া আমি কৃতার্থ হইলাম। তথাপি এই অনুগ্রহ কর, যেন ত্বদীয় স্মৃতি নিরন্তর আমার হৃদয়ে জাগরূক থাকে; যেহেতু তোমার শ্রীচরণান্তিক হইতে অন্যত্র গমন করিলেও সেই স্মৃতির বলে তোমার পাদপদ্ম চিন্তা করত বিচরণ করিতে পারিব।

এইজন্যই না শ্রীশুকদেব বলিয়াছেন,—

সকৃন্মনঃ কৃষ্ণপদারবিন্দয়োর্নিবেশিতং তদ্‌গুণরাগি যৈরিহ।
ন তে যমং পাশভৃতশ্চ তদ্ভটান্ স্বপ্নেঽপি পশ্যন্তি হি চীর্ণ নিষ্কৃতাঃ॥

শ্রীভাঃ।

যাঁহারা স্বীয় ভগবদ্‌গুণানুরাগী মনকে শ্রীকৃষ্ণ-পদারবিন্দে একবার মাত্র নিবেশিত করেন, তাঁহাদিগকে স্বপ্নেও যম বা পাশহস্ত যমদূতগণকে দর্শন করিতে হয় না। যেহেতু, ভগবানে মনোনিবেশ মাত্রেই তাঁহাদিগের সকল প্রায়শ্চিত্ত সম্পন্ন হইয়া থাকে।

সুতরাং এই অশেষ গুণের আলয় শ্রীকৃষ্ণচরণারবিন্দ ব্যতীত জগতে পরম কল্যাণপ্রদ আর কিছুই নাই। ইহাই জীবের ভব-তাপাদি জুড়াইবার স্নিগ্ধ শান্তি-নিকেতন,—ইহাই জীবের আরাধ্যতম পরম ধন। এই কল্প কুঞ্জাধিক অভীষ্ট-সাধক শ্রীকৃষ্ণ-পাদ-পঙ্কজের মধুর সৌরভে যাঁহাদের প্রাণ মন একবার পুলকিত হইয়াছে, তাঁহাদের নিকট তুচ্ছ ইন্দ্রিয়াদি বিষয় সুখ তো দূরের কথা, দুর্ল্লভ ব্রহ্মানন্দও উপেক্ষিত হইয়া যায়। অতএব শ্রীকৃষ্ণচরণ-কমলই সত্য!

আবার এই চিরপ্রাণারাম শ্রীচরণ-কমলে আশ্রয় লাভের উপায় স্বরূপ যে

প্রদান করিবেন; এবং অভীষ্টদেবকে স্মরণ পূর্ব্বক মস্তকে উষ্ণীষ (পাগড়ী) বন্ধন করিয়া প্রশান্তমনে আসনোপরি উপবেশন করিবেন। পরে বক্ষ্যমান মন্ত্র দুইটী পাঠ করিতে হয়। যথা—

"অগস্তিরগ্নির্ব্বড়বানলশ্চ, ভুক্তং মমান্নং জরয়ন্ত্যশেষং।
সুখঞ্চ মেতৎ পরিণামসম্ভবং যচ্ছন্ত্বরোগং মমচাস্তু দেহে ॥ ১ ॥
বিষ্ণুঃ সমস্তেন্দ্রিয় দেহদেহি-প্রধানভূতো ভগবান্ যথৈকঃ।
সত্যেন তেনান্নমশেষমেতদারোগ্যদং মে পরিণাম মেতু ॥" ২ ॥

এই মন্ত্রদ্বয় পাঠ করত স্বীয় কর দ্বারা জঠরদেশ মার্জ্জনা করিবেন এবং কোন পরিশ্রমরহিত ক্ষুদ্র ক্ষুদ্র কার্য্যের অনুষ্ঠান করিবেন।

এইরূপ যথাবিধানে শ্রীগৌরহরি ভোজন করিতেছেন, শ্রীশচীমাতা তাঁহার সম্মুখে বসিয়া সহাস্যবদনে জিজ্ঞাসা করিলেন,—"বাপ! আজ কিরূপ পুঁথি পড়িলে? কাহারও সহিত কোন্দল কর নাই তো?"

তখন প্রভু কহিলেন,—

"—আজি পঢ়িলাম কৃষ্ণনাম।
সত্য কৃষ্ণ-চরণ-কমল গুণধাম ॥
সত্য কৃষ্ণ-নামগুণ শ্রবণ কীর্ত্তন।
সত্য কৃষ্ণচন্দ্রের সেবক যে যে জন ॥
সেই শাস্ত্র সত্য, কৃষ্ণভক্তি কহে যায়।
অন্যথা হইলে শাস্ত্র পাষণ্ডত্ব পায় ॥"

শ্রীচৈঃ ভাঃ ॥ ৮ ॥

মা! আজ আমি কেবল শ্রীকৃষ্ণনামই পাঠ করিয়াছি। আর ব্যাখ্যা করিয়াছি—নিখিল গুণের আলয় শ্রীকৃষ্ণ-চরণ-কমলই সত্য, কৃষ্ণনাম শ্রবণ কীর্ত্তনই সত্য, যাঁহারা শ্রীকৃষ্ণচন্দ্রের সেবক, তাঁহারাই সত্য এবং যে শাস্ত্রে শ্রীকৃষ্ণ-ভক্তির কথা আছে, সেই শাস্ত্রই সত্য। অন্যথা যে শাস্ত্রে কৃষ্ণভক্তির কথা নাই, তাহা তো পাষণ্ডের শাস্ত্র। জৈমিনি ভারতে কথিত আছে,—

যস্মিন্ শাস্ত্রে পুরাণে বা হরিভক্তি ন দৃশ্যতে।
শ্রোতব্যং নৈব তৎশাস্ত্রং যদি ব্রহ্মা স্বয়ং বদেৎ ॥

অর্থাৎ যে শাস্ত্রে বা পুরাণে হরিভক্তি দেখা না যায়, ব্রহ্মা স্বয়ং আসিয়া বলিলেও সে শাস্ত্র শ্রবণযোগ্য হয় না।

বহুবিধ উপাস্য তত্ত্ব থাকিতে শ্রীকৃষ্ণপাদপদ্মকে সত্য বলিবার তাৎপর্য্য এই যে, জীবের নিখিল-বন্ধন-বিমুক্তির জন্যই বিবিধ সাধ্যসাধন তত্ত্ব বিহিত হইয়াছে কিন্তু সেই সকল সাধনসিদ্ধ মুক্তপুরুষদিগেরও যাহা একমাত্র আশ্রয়, তাহা যে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠতত্ত্ব ও পরম সত্য তদ্বিষয়ে সন্দেহ নাই। তাই, দেবর্ষি নারদ বলিয়াছেন,—

দৃষ্টং তবাঙ্ঘ্রি, কমলং জনতাপবর্গং
ব্রহ্মাদিভির্হৃদি বিচিন্ত্যমগাধবোধৈঃ।
সংসার-কূপপতিতোত্তরণাবলম্বং
ধ্যায়ংশ্চরাম্যনুগৃহাণ যথা স্মৃতিঃ স্যাৎ॥

হে ভগবান্! অগাধবুদ্ধি ব্রহ্মাদিগণও যাহা হৃদয়ে ধ্যান করেন, যাহা ভক্ত-বর্গের মোক্ষের কারণ, সংসার-কূপ-পতিত জনের সুখোত্তারণের আশ্রয় স্বরূপ, সেই ত্বদীয় শ্রীচরণকমল দর্শন করিয়া আমি কৃতার্থ হইলাম। তথাপি এই অনুগ্রহ কর, যেন ত্বদীয় স্মৃতি নিরন্তর আমার হৃদয়ে জাগরূক থাকে; যেহেতু তোমার শ্রীচরণান্তিক হইতে অন্যত্র গমন করিলেও সেই স্মৃতির বলে তোমার পাদপদ্ম চিন্তা করত বিচরণ করিতে পারিব।

এইজন্যই না শ্রীশুকদেব বলিয়াছেন,—

সকৃন্মনঃ কৃষ্ণপদারবিন্দয়োর্নিবেশিতং তদ্‌গুণরাগি যৈরিহ।
ন তে যমং পাশভৃতশ্চ তদ্ভটান্ স্বপ্নেঽপি পশ্যন্তি হি চীর্ণ নিষ্কৃতাঃ॥

শ্রীভাঃ।

যাঁহারা স্বীয় ভগবদ্‌গুণানুরাগী মনকে শ্রীকৃষ্ণ-পদারবিন্দে একবার মাত্র নিবেশিত করেন, তাঁহাদিগকে স্বপ্নেও যম বা পাশহস্ত যমদূতগণকে দর্শন করিতে হয় না। যেহেতু, ভগবানে মনোনিবেশ মাত্রেই তাঁহাদিগের সকল প্রায়শ্চিত্ত সম্পন্ন হইয়া থাকে।

সুতরাং এই অশেষ গুণের আলয় শ্রীকৃষ্ণচরণারবিন্দ ব্যতীত জগতে পরম কল্যাণপ্রদ আর কিছুই নাই। ইহাই জীবের ভব-তাপাদি জুড়াইবার স্নিগ্ধ শান্তি-নিকেতন,—ইহাই জীবের আরাধ্যতম পরম ধন। এই কম কুঞ্জাধিক অভীষ্ট-সাধক শ্রীকৃষ্ণ-পাদ-পঙ্কজের মধুর সৌরভে যাঁহাদের প্রাণ মন একবার পুলকিত হইয়াছে, তাঁহাদের নিকট তুচ্ছ ইন্দ্রিয়াদি বিষয় সুখ তো দূরের কথা, দুর্লভ ব্রহ্মানন্দও উপেক্ষিত হইয়া যায়। অতএব শ্রীকৃষ্ণচরণ-কমলই সত্য!

আবার এই চিরপ্রাণারাম শ্রীচরণ-কমলে আশ্রয় লাভের উপায় স্বরূপ যে

কৃষ্ণ নামগুণ শ্রবণ কীর্ত্তন, ইহাও সত্য! যেহেতু শ্রীকৃষ্ণ নাম শ্রবণ কীর্ত্তন হইতেই শ্রীকৃষ্ণপদে ভক্তির উদয় হয়; এবং সেই ভক্তিই শ্রীকৃষ্ণপাদপদ্ম লাভের উপায় স্বরূপ। ফলতঃ শ্রীকৃষ্ণপাদপদ্মই আমাদের একমাত্র সাধনীয় ধন, এবং তদীয় নামগুণাদি শ্রবণ কীর্ত্তনই তাহার সাধন। সুতরাং ইহাও সত্য!

পুনশ্চ, কৃষ্ণভক্ত সাধুগণও সত্য! যেহেতু, সেই সাধুগণের সঙ্গ হইতেই শ্রবণ কীর্ত্তন উদয় হইয়া থাকে। যথা—

সতাং প্রসঙ্গান্মম বীর্য্যসম্বিদো ভবন্তি হৃৎকর্ণরসায়ণা কথাঃ।
তজ্জোষণাদাশ্বপবর্গ বর্ত্মণি শ্রদ্ধারতির্ভক্তি রণুক্রমিষ্যতি॥

অর্থাৎ সাধুসঙ্গ লাভ হইলে আমার যে বীর্য্য প্রকাশিকা কথা উপস্থিত হয়, তাহা চিত্ত ও কর্ণের অতীব সুখকরী সুতরাং সেই কথামৃত প্রীতি পূর্ব্বক আস্বাদন করিলে মোক্ষমার্গস্বরূপ আমাতে ক্রমান্বয়ে শ্রদ্ধা, রতি ও ভক্তির সঞ্চার হইয়া থাকে। ফলতঃ, প্রকৃষ্টরূপে সাধুসঙ্গ লাভ ঘটিলে প্রথমতঃ অনর্থ নিবর্ত্তিকা ভগবদ্বিষয়ণী কথার আলোচনা হয়, ক্রমে সেই কথা সাধকের নিষ্ঠা জন্মাইয়া শ্রীভগবন্মাহাত্ম্য সম্বন্ধে জ্ঞানোৎপাদন করে। পরে রুচি উৎপাদন করিয়া তাহা শ্রবণ ও মনের সারস্য-সঞ্চার করে। অনন্তর সেই সুরসাল কথামৃত আস্বাদন হেতু শ্রীকৃষ্ণে আসক্তি, ভাব ও প্রেম ক্রমে ক্রমে উৎপন্ন হইয়া থাকে। অতএব শ্রীকৃষ্ণের সেবকগণই সত্য! কারণ,—

যত্রোত্তম শ্লোক গুণানুবাদঃ
প্রস্তূয়তে গ্রাম্য কথাভিঘাতঃ।
নিষেব্যমানোঽনুদিনং মুমুক্ষো-
র্মতিং সতীং যচ্ছতি বাসুদেবে॥

অর্থাৎ ভগবদ্ভক্তিপরায়ণ সাধুগণের সন্নিধানে গ্রাম্যকথার আলোচনা আদৌ শ্রুতিগোচর হয় না। তাঁহাদিগের নিকট নিরন্তর উত্তম শ্লোক শ্রীকৃষ্ণের গুণানুকীর্ত্তনই হইয়া থাকে। অনুক্ষণ এই গুণানুকীর্ত্তন শ্রবণ করিলে উহা মুমুক্ষু ব্যক্তিকে শ্রীকৃষ্ণের প্রতি সদ্বুদ্ধি অর্থাৎ প্রেমভক্তি প্রদান করিয়া থাকে।

সুতরাং শ্রবণ কীর্ত্তনাদিময়ী ভক্তি যাহা শ্রীকৃষ্ণপাদপদ্ম লাভের অমোঘ উপায়, তাহা সৎসঙ্গ প্রভাবেই সুমার্জ্জিত ও সুরস হয়। অতএব সৎসঙ্গই প্রেম প্রাদুর্ভাবের প্রথম সোপান।

আবার যে শাস্ত্রে হরিকথা আছে, সেই শাস্ত্রই সত্য! কারণ, জীবের

সংসার-ক্ষয়োন্মুখতা উপস্থিত হইলে বহু জন্মের সুকৃতিফলে যে শ্রদ্ধার উদয় হয়, সেই শ্রদ্ধা শাস্ত্র বিচার দ্বারাই পরিপুষ্ট হইয়া উন্নতি লাভ করে এবং সেই শ্রদ্ধাবলেই জীবের সাধুসঙ্গ লাভ ঘটে। যথা—

"কোন ভাগ্যে কোন জীবের শ্রদ্ধা যদি হয়।
তবে সেই জীব সাধুসঙ্গ যে করয়॥"—শ্রীচৈঃ চঃ।

অতএব, যে শাস্ত্রে কৃষ্ণভক্তির কথা আছে এবং যাহা কোমল শ্রদ্ধ সাধকের বিশ্বাসকে সুদৃঢ় করিয়া থাকে, সেই শাস্ত্রই সত্য। শাস্ত্র মধ্যে বেদই প্রধান। বেদ বিপুল সমুদ্র বিশেষ। তাহাতে কর্ম্মী, জ্ঞানী, ভক্ত সকলের জন্যই বিধি-ব্যবস্থা নির্দ্দিষ্ট আছে। কিন্তু তাহা হইতে শুদ্ধ ভক্তদিগের সদুপদেশাদি সংগ্রহ করা সহজসাধ্য নহে। সুতরাং বেদের সেই সমস্ত মুখ্য তাৎপর্য্য ও অভিধেয় তত্ত্ব বুঝাইবার জন্যই পুরাণের সৃষ্টি। সাত্ত্বিক পুরাণ সমূহের মধ্যে শ্রীমদ্ভাগবতই শ্রেষ্ঠ এবং সাত্বতগণের জন্য বেদের শুদ্ধ সাত্ত্বিক তত্ত্ব প্রকাশক। যথা—

অর্থোঽয়ং ব্রহ্মসূত্রাণাং ভারতার্থ বিনির্ণয়ঃ।
গায়ত্রীভাষ্যরূপোসৌ বেদার্থ পরিবৃংহিতঃ॥
পুরাণানাং সাররূপঃ সাক্ষাদ্ভগবতোদিতঃ।"—গরুড় পুরাণ।

অর্থাৎ এই শ্রীমদ্ভাগবতই বেদান্ত সূত্রের অর্থ স্বরূপ, মহাভারতের অর্থ নির্ণায়ক, গায়ত্রীর ভাষ্যরূপ, বেদের অর্থ প্রকাশক, সমস্ত পুরাণের সার স্বরূপ এবং সাক্ষাৎ ভগবানের কথিত।

সুতরাং শ্রীমদ্ভাগবত এবং তদনুগত পঞ্চরাত্রাদি শাস্ত্রগ্রন্থকেই সত্য বলিয়া জানিবেন। এই সকল শাস্ত্রের বিধি অবহেলা করিয়া কাহারও যদি আত্যন্তিকী হরিভক্তিরও উদয় হয়, তাহা হইলে তাহাও উৎপাতের কারণ হইয়া উঠে। যথা—

শ্রুতি স্মৃতি পুরাণাদি পঞ্চরাত্রবিধিং বিনা।
আত্যন্তিকীঃহরের্ভক্তি রুৎপাতায়ৈব কল্পতে॥

অতএব ভক্তিপ্রতিপাদক শাস্ত্রই সত্য।

ভুবন-মঙ্গল অবতার শ্রীগৌরবিধুমণি, সাক্ষাৎ স্নেহমূর্ত্তি শ্রীশচীদেবীর নিকট সাধ্যসাধন তত্ত্ব এইরূপ সংক্ষেপে সূত্ররূপে বিবৃত করিয়া পুনরায় তাহার অধিকারী নির্দ্দেশ করিতেছেন। প্রভু বলিলেন—

**"চণ্ডাল চণ্ডাল নহে যদি কৃষ্ণ বলে।**
**বিপ্র নহে বিপ্র যদি অসৎ পথে চলে॥"**

চৈঃ ভাঃ॥ ৯॥

মা! ভক্তির এমনই সর্ব্বজয়িনী ক্ষমতা যে, সমাজের অতি অস্পৃশ্য চণ্ডালও যদি শ্রীকৃষ্ণনামানুকীর্ত্তন করে, সে চণ্ডালকে আর চণ্ডাল বলা যায় না। ভক্তি ধর্ম্মের ইহাই এক মহান্ বৈচিত্র! শাস্ত্রে আছে—

চণ্ডালোঽপি দ্বিজশ্রেষ্ঠো হরিভক্তিপরায়ণঃ।
হরিভক্তিবিহীনস্তু দ্বিজোঽপি শ্বপচাধমঃ॥

অর্থাৎ চণ্ডালও যদি হরিভক্তিপরায়ণ হয়, তাঁহাকে ব্রাহ্মণশ্রেষ্ঠ মনে করিবে, কিন্তু হরিভক্তিবিহীন ব্রাহ্মণ হইলেও তাহাকে কুক্কুর মাংসভোজী-দিগেরও অধম বলিয়া জানিবে। শ্রীমদ্ভাগবতে কথিত আছে—

বিপ্রাদ্দ্বিষড়্গুণযুতাদরবিন্দনাভ
পদারবিন্দ বিমুখাৎ শ্বপচং বরিষ্ঠং।

অর্থাৎ দ্বাদশগুণযুক্ত বিপ্রও যদি শ্রীকৃষ্ণপদারবিন্দ বিমুখ হইয়া অসৎপথ-গামী হয়, তবে তাহাকে বিপ্র বলা যায় না। বরং তদপেক্ষা কৃষ্ণভক্তিপরায়ণ শ্বপচ গরীয়াংস্তম।

চণ্ডালও তো হিন্দু! কিন্তু অহিন্দু ম্লেচ্ছও যদি কৃষ্ণভক্তিপরায়ণ হন, তাহা হইলে সে ব্যক্তিও মুনির আসন প্রাপ্ত হইয়া থাকেন। যথা—

ভক্তি রষ্টবিধা হ্যেষা যস্মিন্ ম্লেচ্ছেঽপি বর্ত্ততে।
স মুনিঃ সত্যবাদী চ কীর্ত্তিমান্ স ভবেন্নরঃ॥

অর্থাৎ এই অষ্টবিধা ভক্তি যদি কোন ম্লেচ্ছেও বিদ্যমান থাকে, তাহা হইলে সে ব্যক্তিও মুনিতুল্য সত্যবাদী ও কীর্ত্তিমান্ হন।

এই জন্যই, শ্রীগৌরলীলায় ব্যাসাবতার শ্রীলবৃন্দাবন দাস ভক্ত-শূর হরিদাস ঠাকুরের জন্মপ্রসঙ্গে বলিয়াছেন—

"অধম কুলেতে যদি বিষ্ণুভক্ত হয়।
তথাপি সেই সে পূজ্য সর্ব্ব শাস্ত্রে কয়॥
উত্তম কুলেতে জন্ম শ্রীকৃষ্ণ না ভজে।
কুলে তার কি করিবে নরকেতে মজে॥
এই সব বেদবাক্য সাক্ষী দেখাইতে।
জন্মিলেন হরিদাস অধম কুলেতে॥"—চৈঃ ভাঃ।

অতএব—

কৃষ্ণভজনে হয় সবে অধিকারী।
কিবা বিপ্র কিবা শূদ্র কি পুরুষ নারী॥"

শ্রীগৌরহরি সূত্ররূপে শ্রীকৃষ্ণভজনের অধিকার নির্দ্দেশ করিয়া ভগবান্ কপিল স্বীয় জননী দেবহূতিকে যেরূপ তত্ত্বোপদেশ প্রদান করিয়াছিলেন, এক্ষণে শ্রীশচী দেবীকেও সেইরূপ ভাবে কহিতে লাগিলেন—

"শুন শুন মাতা কৃষ্ণভক্তির প্রভাব।
সর্ব্বভাবে কর মাতা কৃষ্ণে অনুরাগ॥
কৃষ্ণ-সেবকের মাতা কভু নহে নাশ।
কালচক্র ডরায়েন দেখি কৃষ্ণদাস॥" ১০॥

মা! সর্ব্বতোভাবে শ্রীকৃষ্ণপাদপদ্মেই অনুরাগ স্থাপন কর। কৃষ্ণভক্তির এমনই অচিন্ত্য প্রভাব যে, এই ভক্তি-পরায়ণ কৃষ্ণ-সেবকগণের কদাপি বিনাশ হয় না। ভক্তির প্রাণপ্রীণন অমৃত মধুর রসে যাঁহাদের হৃদয় কূলে কূলে পূর্ণ হইয়া উঠে, তাঁহাদের বিনাশ সম্ভাবনা কোথায়? সাধারণতঃ জীবের মৃত্যুকে যে বিনাশ বলা হয়, তাহা জীবের দেহান্তর গ্রহণ মাত্র। বাস্তব জীবের বিনাশ নাই। সুতরাং এস্থলে বিনাশ শব্দে জীবের দুর্গতি বা অকালমৃত্যু ইত্যাদি বুঝিতে হইবে। গীতায় শ্রীভগবান্ স্বয়ং বলিয়াছেন—

ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি॥

অর্থাৎ প্রমাদ বশতঃ সুদুরাচার হইয়াও যে আমাকে ভজনা করে, সে ব্যক্তি সত্বর ধর্ম্মশীল হয় এবং পুনঃ পুনঃ অনুতাপ দ্বারা নিত্য শান্তি লাভ করিয়া থাকে। হে অর্জ্জুন! তুমি প্রতিজ্ঞা পূর্ব্বক বলিতে পার, আমার ভক্তের কখনই বিনাশ নাই। অর্থাৎ আমার ভক্ত প্রমত্ত ও ভ্রষ্টাচারী হইলেও কদাচ দুর্গতি প্রাপ্ত হয় না। পরন্তু পরম কৃতার্থতা লাভ করিয়া নিখিল কল্যাণ ভাজন হইয়া থাকে। এমন কি—

রিপবস্তং ন হিংসন্তি ন বাধন্তেগ্রহাশ্চ তং।
রাক্ষসাশ্চ ন খাদন্তি নরং বিষ্ণুপরায়ণম্॥
ভক্তির্দৃঢ়া ভবেদ্ যস্য দেবদেবে জনার্দ্দনে।
শ্রেয়াংসি তস্য সিদ্ধ্যন্তি ভক্তিমন্তোঽধিকাস্ততঃ॥

বৃহন্নারদীয়পুরাণ।

সেই কৃষ্ণভক্তিপরায়ণ ব্যক্তিকে পরম প্রীতির বিষয় হেতু কুল-ক্রমাগত শত্রুও হিংসা করে না, গ্রহগণও কষ্ট প্রদান করে না এবং রাক্ষসগণও গ্রাস করিতে

সমর্থ হয় না। দেবদেব শ্রীকৃষ্ণে যাঁহার অবিচলা ভক্তি তাঁহার নিখিল কল্যাণ সিদ্ধ হয়, যেহেতু ভক্তিমান ব্যক্তিই সর্ব্বশ্রেষ্ঠ।

এই জন্যই কৃষ্ণদাস দর্শনে কালচক্রও ভীত হইয়া থাকে। যেহেতু, তাঁহারা সর্ব্বভয়াপহারী শ্রীকৃষ্ণের মাধুরীমাখা নাম সর্ব্বদা কীর্ত্তন করিয়া থাকেন। নামের অলৌকিক প্রভাবেই ভক্তের কালভয় নিবারণ হয়। "কাহা হইতে মৃত্যুভয় পায়?"—এই প্রশ্নের উত্তরে শ্রুতি বলেন—

গোবিন্দান্মৃত্যু র্বিভেতি।"

অর্থাৎ শ্রীগোবিন্দ হইতেই মৃত্যুভয় পাইয়া থাকে। আবার এই সূত্রের ভাষ্যরূপে শ্রীমদ্ভাগবত বলেন—

আপন্নঃ সংসৃতিং ঘোরাং যন্নামবিবশো গৃণন্।
ততঃ সদ্যো বিমুচ্যেত যদ্বিভেতি স্বয়ং ভয়ম্॥

অর্থাৎ ঘোর সংসারে পতিত ব্যক্তি বিবশ হইয়াও যাঁহার শ্রীনাম উচ্চারণ করিলে সংসার হইতে সদ্য মুক্তি লাভ করে, সেই আনন্দময় শ্রীগোবিন্দ নামের প্রভাবে স্বয়ং মহাকালও যখন ভয় পাইয়া থাকে, তখন যম বা যমদূতগণের কথা কি? কৃষ্ণভক্ত তাঁহাদিগকে তো দর্শনই করেন না! যথা—

ন যমং যমলোকং ন, ন দূতান্ ঘোরদর্শনান্।
পশ্যন্তি বৈষ্ণবা নূনং, সত্যং সত্যং ময়োদিতম্ ॥—পদ্মপুরাণ।

অর্থাৎ আমি সত্য সত্যই বলিতেছি, বৈষ্ণবগণ যম, যমলোক বা ঘোরদর্শন যমদূতগণকে দর্শন করেন না। পরন্তু তাঁহারা কালের শিরে পদাঘাত করিয়া থাকেন। যথা—

ভব পরি যে চরন্ত্যখিল সত্ত্বনিকেততয়া
ত উত পদাক্রমন্ত্য বিগণয্য শিরো নির্ঋতে ॥—শ্রীভাঃ।

হে ভগবন্! নিখিল সত্ত্বনিকেতন অর্থাৎ সর্ব্বভূতাবাসরূপে তোমার আরাধনা করিলে, তিরস্কার পূর্ব্বক মৃত্যুর শিরে পদাঘাত করা হয়।

স্বয়ং ধর্ম্মরাজ স্বীয় দূতগণকে বলিয়াছিলেন,—

তে দেব সিদ্ধ পরিগীতপবিত্র গাথা,
যে সাধবঃ সমদৃশো ভগবৎপ্রপন্নাঃ।
তন্নোপসীদত হরের্গদয়াভিগুপ্তান্
নৈষাং বয়ং নচ বয়ঃ প্রভবাম দণ্ডে ॥—শ্রীভাঃ।

হে দূতগণ! অদ্য হইতে আমার এই অনুশাসন বাক্য শ্রবণ কর। যে

...ল সাধু শ্রীভগবানের শরণ গ্রহণ করিয়াছেন, শ্রীসনকাদি সুরসিদ্ধগণ যাঁহাদের বত্র-গাথা গান করিয়া থাকেন, তোমরা কখনও সেই সমস্ত সর্ব্বত্র সমদর্শী ধুর নিকট গমন করিও না। ভগবান্ চক্রপাণির গদা সর্ব্বথা তাঁহাদিগের ক্ষা বিধান করেন। কোন দোষ দৃষ্ট হইলেও তাঁহাদের দণ্ড বিধানে আমাদের াধ্য নাই, সর্ব্বনিয়ন্তা কালেরও সাধ্য নাই।

ফলতঃ ভগবানের নামই যে মৃত্যু-ভয় নিবারণের অমোঘ উপায়, শ্রীগরুড় রাণোক্ত অকাল-মৃত্যু-প্রশমন স্তোত্রই তাহার প্রকৃষ্ট প্রমাণ। নিতান্ত অপ্রা- ঙ্গিক হইবে না বলিয়া ভক্ত-পাঠকবর্গের অবগতির নিমিত্ত তাহা এস্থলে উদ্ধৃত করা হইল। যথা—

## অকালমৃত্যু প্রশমনাষ্টকং।

নারায়ণং সহস্রাক্ষং পদ্মনাভং পুরাতনং।
প্রণতোঽস্মি হৃষীকেশং কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ১ ॥
গোবিন্দং পুণ্ডরীকাক্ষমনন্তমজমব্যয়ং।
কেশবঞ্চ প্রণতোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ২ ॥
বাসুদেবং জগদ্‌যোনিং ভানুমন্তমতীন্দ্রিয়ম্।
দামোদরং প্রণতোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৩ ॥
শঙ্খচক্রধরং দেবং ছদ্মরূপিণ মব্যয়ম্।
অধোক্ষজং প্রণতোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৪ ॥
বারাহং বামনং বিষ্ণুং নারসিংহ জনার্দ্দনং।
মাধবঞ্চ প্রণতোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৫ ॥
পুরুহং পুষ্করং পুণ্যং ক্ষেত্রবীজং জগৎপতিম্।
লোকনাথং প্রপন্নোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৬ ॥
সহস্রশীর্ষ দেবেশং ব্যক্তাব্যক্তং সনাতনম্।
মহাযোগং প্রপন্নোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৭ ॥
ভূতাত্মানং মহাত্মানং যজ্ঞযোনিমযোনিজম্।
বিশ্বরূপং প্রপন্নোঽস্মি কিং মে মৃত্যুঃ করিষ্যতি ॥ ৮ ॥
মৃত্যষ্টক মিদং পুণ্যং মৃত্যুপ্রশমনং শুভং।
মার্কণ্ডেয় হিতার্থায় স্বয়ং বিষ্ণুরুবাচ হ ॥
য ইদং পঠতি স্তোত্রং ত্রিকালং নিয়তঃ শুচিঃ।
নাকালে তস্য মৃত্যুস্যান্নরস্যাচ্যুত চেতসঃ ॥

অতএব যাঁহারা নিরন্তর শ্রীভগবানের নাম গ্রহণ করেন, তাঁহাদের মৃত্যু ভয় কোথায়? তাঁহারা অনায়াসে মৃত্যুকে জয় করিতে সমর্থ হয়েন।

অনন্তর ভাব-নিধি শ্রীগৌরাঙ্গ, ভগবান্ কাপিলের ভাবে জননীকে সম্বোধন করিয়া পুনরায় কহিলেন—

"গর্ভবাসে যত দুঃখ জন্ম বা মরণে।
কৃষ্ণের সেবক মাতা কিছুই না জানে॥
জগতের পিতা কৃষ্ণ যে না ভজে বাপ।
পিতৃদ্রোহী পাতকীর জন্মজন্ম তাপ॥" চৈঃ ভাঃ ॥ ১১ ॥

জীবের গর্ভবাস, জন্ম ও মৃত্যুতে যে কি অনির্ব্বচনীয় দুঃখ তাহা বর্ণনা করা অসম্ভব। জীব সংসারের মোহমায়ায় বিমোহিত হইয়া সে কঠোর ক্লেশ সমূহের কথা একবারে ভুলিয়া রহে। তাই করুণাময়াবতার শ্রীগৌরহরি, জননীকে উপদেশ দান ছলে মোহমুগ্ধ জীবকে সে নিদারুণ কষ্টের কথা স্মরণ করাইয়া দিতেছেন। শুভাশুভ কর্ম্ম-বন্ধনে জড়িত হইয়াই জীব পুনঃ পুনঃ জন্মগ্রহণ করিতে বাধ্য হয়। "শুভানামশুভানাঞ্চ কর্ম্মণা জন্মজায়তে।"

কিন্তু যাঁহারা কৃষ্ণদাস তাঁহাদিগকে আদৌ সে কর্ম্ম-বন্ধন-জনিত দুঃখের দুর্ব্বিসহ যন্ত্রণায় অধীর হইতে হয় না। যথা—

ন কর্ম্মবন্ধনং জন্ম বৈষ্ণবানাঞ্চ বিদ্যতে।
বিষ্ণোরনুচরত্বং হি মোক্ষমাহুর্মনীষিণঃ॥
ন দাস্যঃ বৈ পরেশস্য বন্ধনং পরিকীর্ত্তিতং।
সর্ব্ববন্ধন নির্ম্মুক্তো হরিদাসানিরাময়াঃ॥ পাদ্মে, উত্তরখণ্ডে।

অর্থাৎ বৈষ্ণবগণকে কর্ম্মবন্ধনজনিত জন্মপরিগ্রহ করিতে হয় না। মনীষীগণ শ্রীভগবানের দাস্যকেই মোক্ষ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। শ্রীভগবদ্দাস কখনই সংসারবন্ধনোৎপাদক হইতে পারে না। কৃষ্ণভক্তগণ সর্ব্ববন্ধন নির্ম্মুক্ত সুতরাং গর্ভবাস, জন্ম ও মৃত্যুজনিত কোন যন্ত্রণাই আর তাঁহাদিগকে ব্যথিত করিতে পারে না।

শ্রীকৃষ্ণ জগৎপিতা; যাহারা এমন দয়াময়, স্নেহময়, প্রেমময় পিতাকে ভজন না করে বা মনে মনে ক্ষণেকের তরেও স্মরণ না করে, তাহারা যে প্রকৃত পিতৃদ্রোহী পাষণ্ড, তাহাতে সন্দেহ নাই। তাহাদিগকে আধিভৌতিক আধিদৈবিক ও আধ্যাত্মিক এই তাপত্রয়ে জন্মেজন্মে জর্জ্জরিত হইতে হয়। অতএব—

"চিত্ত দিয়া শুন মাতা জীবের যে গতি।
না ভজিলে হরি, পায় যতেক দুর্গতি ॥
মরিয়া মরিয়া পুন পায় গর্ব্ভবাস।
সব অঙ্গে হয়, পূর্ব্ব পাপের প্রকাশ ॥
কটু অম্ল লবণ জননী যত খায়।
অঙ্গে শিরা বাড়ে তাতে মহামোহ পায় ॥
মাংসময় অঙ্গসব কৃমি বেড়ি খায়।
ঘুচাইতে নাহি শক্তি মরয়ে জ্বালায় ॥
নড়িতে না পারে তপ্ত পিঞ্জরের মাঝে।
তবে প্রাণ রহে তার ভবিতব্য কাজে ॥
কোন অতি পাতকীর জন্ম নাহি হয়।
গর্ব্ভে গর্ভে হয় পুন উৎপত্তি প্রলয় ॥" চৈ ভাঃ। ১২ ॥

।ব, শ্রীকৃষ্ণ ভজন না করিলে যে কিরূপ দুর্গতি প্রাপ্ত হয়, তাহা অবহিত চিত্তে শ্রবণ কর। কৃষ্ণ-বহির্ম্মুখ বদ্ধজীব পুনঃ পুনঃ মৃত্যু-যন্ত্রণাভোগ করিয়া পুনঃ পুনঃ গর্ভবাস প্রাপ্ত হইয়া থাকে। কিন্তু সে গর্ভবাস কোটি কারা-ক্লেশ অপেক্ষাও অধিক মর্ম্মপীড়ক। জননী-জঠরে জন্মগ্রহণ মাত্র জীবদেহে পূর্ব্বকৃত পাপের প্রকট চিহ্নগুলি ধীরে ধীরে প্রকাশিত হইতে থাকে এবং জননী কটু-অম্ল লবণাক্ত যাহা কিছু ভোজন করেন, তাঁহার সেই ভুক্তরসে গর্ভস্থ জীবদেহের (ভ্রূণের) পুষ্টি-সাধন হয়। নিত্যশুদ্ধ চিৎকণস্বরূপ জীব স্বীয় কর্ম্মফল জন্য এইরূপে জড়ীয় দেহ-পিঞ্জরে আবদ্ধ হইয়া ঘোর মোহান্ধকারে নিমগ্ন হয় এবং আত্মস্বরূপ ও আত্মধর্ম্ম ভুলিয়া যায়।

স্বীয় জননী দেবহূতিকে উপদেশ দান প্রসঙ্গে ভগবান কপিল, জীবের পাপ-পুণ্যজনিত মনুষ্যযোনি প্রাপ্তিরূপ রাজসীগতি বর্ণনা করিয়াছেন, প্রসঙ্গতঃ এস্থলে তাহা বিবৃত করা যাইতেছে।

কর্ম্মণা দৈবনেত্রেণ জন্তুর্দেহোপপত্তয়ে।
স্ত্রিয়াঃ প্রবিষ্ট উদরং পুংসোরেতঃকণাশ্রয়ঃ ॥
কললং ত্বেকরাত্রেণ পঞ্চরাত্রেণ বুদ্বুদং।
দশাহেন তু কর্কন্ধুঃ পেশ্যণ্ডং বা ততঃ পরং ॥

মাসেন তু শিরোদ্বাভ্যাং বাহ্বঙ্ঘ্র্যাদ্যঙ্গবিগ্রহঃ।
নখলোমাস্থি মর্ম্মাণি লিঙ্গচ্ছিদ্রোদ্ভবস্ত্রিভিঃ॥
চতুর্ভির্ধাতবঃ সপ্ত পঞ্চভিঃ ক্ষুত্তৃড়ুদ্ভবঃ।
ষড়্ভির্জরায়ুনা বীতঃ কুক্ষৌ ভ্রাম্যতি দক্ষিণে॥

অর্থাৎ ঈশ্বর-প্রবর্ত্তিত পূর্ব্বকৃত কর্ম্মবশতঃ জীব দেহ ধারণ করিতে বাধ্য হইয়া পুরুষের রেত-কণা আশ্রয় করত স্ত্রীর উদরে প্রবিষ্ট হয়। অনন্তর সেই শুক্র একরাত্রে শোণিতের সহিত মিশ্রিত হয়, পঞ্চরাত্রি গতে তাহা বুদ্বুদাকারে পরিণত হয়। তাহার পর দশদিবস গত হইলে বদরীতুল্য অণ্ডাকারে বর্দ্ধিত হয়। এইরূপে একমাস পরে মস্তক, দুই মাসে হস্তপদাদি অঙ্গপ্রত্যঙ্গের বিভাগ এবং তিন মাসে নখ, লোম, অস্থি, চর্ম্ম, লিঙ্গ ও ছিদ্রের উদ্ভব হইয়া থাকে। চারি মাসে রস, রক্ত, মাংস, মেদ, অস্থি, মজ্জা ও শুক্র এই সপ্তধাতু এবং পাঁচ মাসে ক্ষুধাতৃষ্ণা জন্মে। পরে ষষ্ঠ মাস উপস্থিত হইলে জীব জরায়ু মধ্যে গর্ভবেষ্টন চর্ম্ম দ্বারা আবৃত হইয়া পুংগর্ভ হইলে দক্ষিণ কুক্ষিতে এবং স্ত্রীগর্ভ হইলে বাম কুক্ষিতে ভ্রমণ করে। সেই অবধি—

মাতুর্জগ্ধান্ন পানাদ্যৈরেধদ্ধাতুরসম্মতে।
শেতে বিণ্মূত্রয়োর্গর্ত্তে স জন্তুর্জন্তু সম্ভবে॥
কৃমিভিঃ ক্ষত সর্ব্বাঙ্গঃ সৌকুমার্য্যাৎ প্রতিক্ষণং।
মূর্চ্ছামাপ্নোত্যুরুক্লেশস্তত্র তৈঃ ক্ষুধিতৈর্মুহুঃ॥
কটুতীক্ষ্ণোষ্ণ লবণ ক্ষারাম্লাদিভি রুল্বণৈঃ।
মাতৃভুক্তৈরুপস্পৃষ্টঃ সর্ব্বাঙ্গোত্থিতবেদনঃ॥
উল্বেন সম্বৃতস্তস্মিন্নন্ত্রৈশ্চ বহিরাবৃতঃ।
আস্তে কৃত্বা শিরঃ কুক্ষৌ ভুগ্নপৃষ্ঠশিরোধরঃ॥
অকল্পঃ স্বাঙ্গচেষ্টায়াং শকুন্ত ইব পিঞ্জরে॥

জননী যাহা পান ভোজন করেন, তাহাতেই তাহার শরীর ক্রমশঃ বৃদ্ধি পাইতে থাকে এবং ইচ্ছা না থাকিলেও সেই মলমূত্রপূর্ণ গর্ভশয্যায়—সেই জীবের উৎপত্তি স্থানে শয়ান থাকিতে বাধ্য হয়। আহা! সেই গর্ভশয্যাতেও জীবের নিস্তার নাই, একেই তো জননীজঠররূপ তপ্ত-পিঞ্জরের তীব্র জ্বালা, তাহাতে তত্রস্থ ক্ষুধিত কৃমিসকল কোমল দেহ পাইয়া কঠোর দংশনে তাহার সর্ব্বাঙ্গ প্রতিক্ষণ ক্ষত বিক্ষত করে; ইহাতে সে অতিমাত্র যন্ত্রণা ভোগ করিয়া মুহুর্মুহু মূর্চ্ছা প্রাপ্ত হয়। গর্ভধারিণী অসহ্য কটু, তিক্ত, উষ্ণ, লবণ, ক্ষার ও অম্লাদি রসবিশি

যে সকল দ্রব্য ভক্ষণ করেন, সে সকলের রসে স্পৃষ্ট হওয়ায় তাহার সেই সুকোমল দেহে ব্যথা উপস্থিত হয়। এরূপ দুঃসহ বেদনায় পীড়িত হইয়াও একটু মাত্র অঙ্গ সঞ্চালন করিবার উপায় পায় না। ভিতরে জরায়ু এবং বাহিরে নাড়ী সকল দ্বারা সংবদ্ধ হইয়া কুক্ষিদেশে মস্তক দিয়া পৃষ্ঠ ও গ্রীবা আকুঞ্চিত করিয়া পিঞ্জর মধ্যবর্ত্তী পক্ষীর ন্যায় অবস্থান করে। সুতরাং স্বীয় অঙ্গ সঞ্চালনে তাহার কোন সামর্থ্যই থাকে না। অহো! গর্ভবাসের এই সব ভীষণ যন্ত্রণার কথা ভাবিলে বাস্তবিকই আতঙ্কে হৃদয় কাঁপিয়া উঠে! গর্ভশয্যায় এরূপ নিদারুণ কষ্ট সহ্য করিয়াও জীব কেবল ভবিতব্যের জন্যই বাঁচিয়া থাকে। অধিকন্তু এমন অনেক পাপী আছে, জন্মপরিগ্রহ করিয়া তাহারা সংসারে কিছুকাল বিচরণ করিবারও অবসর পায় না, গর্ভে গর্ভেই তাহাদের উৎপত্তি লয় হইয়া থাকে।

এইরূপ বহুক্লেশসঙ্কুল জননী জঠররূপ তপ্তপিঞ্জরে অবস্থানকালে একবার জীবের তত্ত্বজ্ঞানের উদয় হয়। অতএব—

"শুন শুন মাতা জীব তত্ত্বের সংস্থান।
সাত মাসে জীবের গর্ভেতে হয় জ্ঞান॥
তখনে স্মরিয়া সে করে অনুতাপ।
স্তুতি করে কৃষ্ণেরে ছাড়িয়া ঘন শ্বাস॥
'রক্ষ প্রভু জগত-জীবন প্রাণনাথ।
তোমা বিনা এই দুঃখ নিবেদিব কাত॥
যে করয়ে বন্ধ প্রভু ছাড়ায় সেই সে।
সহজ মূর্খেরে নাথ মায়া কর কিসে॥
মিথ্যা ধন পুত্র রসে বঞ্চিনু জনম।
না ভজিলাম তোমার দুই অমূল্য চরণ॥
সে স্ত্রী পুত্র পুষিলাম অশেষ অধর্ম্মে।
কোথা বা সে সব গেল মোর এই কর্ম্মে॥
এখন এ দুঃখে মোর কে করিবে পার।
তুমি সে এখন বন্ধু করহ উদ্ধার॥
এতেকে জানিনু সত্য তোমার চরণ।
রক্ষ ওহে নাথ তোর লইনু শরণ॥

তুমি হেন কল্পতরু ঠাকুর ছাড়িয়া।
ডুবিনু অসৎ জলে প্রমত্ত হইয়া॥
উচিত তাহার এই যোগ্য শাস্তি হয়।
এবে প্রভু মোরে কৃপা কর মহাশয়॥
এই কৃপা কর মোরে তোমা না পাসরি।
যেখানে সেখানে কেনে জন্মিয়া না মরি॥
যেখানে তোমার নাহি যশের প্রচার।
যথা নাহি বৈষ্ণবগণের অবতার॥
যেখানে তোমার যাত্রা মহোৎসব নাই।
ইন্দ্রলোক হইলেও তাহা নাহি চাই॥" চৈঃ ভাঃ॥ ১৩॥

কালের পূর্ণতায় জীব গর্ভবাসে সপ্তমমাসে পদার্পণ করিলে তাহার চিত্তে চৈতন্যের সঞ্চার হয় এবং পূর্ব্বস্মৃতি হৃদয়ে প্রতিভাত হইয়া থাকে। যথা—

অত্র লব্ধ স্মৃতির্দৈবাৎ কর্ম্মজন্ম শতোদ্ভবং।
স্মরণ্ দীর্ঘমনুচ্ছ্বাসং শর্ম্ম কিং নাম বিন্দতে॥
আরভ্য সপ্তমান্মাসাল্লব্ধবোধোঽপি বেপিতঃ।
নৈকত্রাস্তে সূতিবাতৈর্বিষ্ঠাভূরিব সোদরঃ॥
নাথমান ঋষির্ভীতঃ সপ্তবধ্রিঃ কৃতাঞ্জলিঃ।
স্তুবীত তং বিক্লবয়া বাচা যেনোদরেঽর্পিতঃ॥

গর্ভমধ্যে জীবের পূর্ব্বকর্ম্মবশতঃ স্মৃতির উদয় হয়। কিন্তু তাহাতে তাহার সুখানুভব হয় না। চিরকালব্যাপী অনুচ্ছ্বাসের ন্যায় অবস্থিতি করিয়া শত শত জন্মে যে সকল পাপ কর্ম্ম করিয়াছে, তাহা স্মরণ করিতে থাকে; সুতরাং তাহাতে সুখলাভ কি সম্ভব হইতে পারে? পরে যদিও জ্ঞানোদয় হয়, তথাচ সপ্তম মাস হইতে আবার প্রসববায়ু বলে সঞ্চালিত হইয়া সহজাত বিষ্ঠাভু ক্রিমির ন্যায় এক স্থানে সুস্থির হইয়া থাকিতে পায় না। তখন ঐ সন্তপ্ত জীব দেহাত্মদর্শী হইয়া পুনরায় গর্ভবাসে আসিতে ভীত হইয়া থাকে এবং যাচমান হইয়া অঞ্জলি বন্ধন পূর্ব্বক যিনি তাহাকে গর্ভে প্রেরণ করিয়াছেন, সেই জগত-পিতা জগদীশ্বরকে বিহ্বলভাবে স্তুতি করিতে প্রবৃত্ত হয়।

এস্থলে সন্দেহ হইতে পারে, গর্ভবাসে জীব যদি শ্রীভগবানের স্তুতি করিল,

তবে তাহাকে পুনঃ পুনঃ জন্ম-যাতনা ভোগ করিতে হয় কেন? যে হেতু ক্ষণমাত্র শ্রীকৃষ্ণভজনদ্বারা সমস্ত আয়ুকাল সার্থক হয়। যথা—

অকামাদপি যে বিষ্ণোঃ সকৃৎ পূজাং প্রকুর্ব্বতে।
ন তেষাং ভববন্ধস্তু কদাচিদপি জায়তে॥ বৃহন্নারদীয়ে।

অর্থাৎ অনিচ্ছাপূর্ব্বকও যাঁহারা শ্রীহরির একবার মাত্র পূজা করেন, কদাচ তাঁহাদের ভববন্ধন উপস্থিত হয় না।

সকৃদেব প্রপন্নোয স্তবাস্মীতি চ যাচতে।
অভয়ং সর্ব্বদা তস্মৈ দদাম্যেতদ্ব্রতং মম॥ শ্রীরামায়ণে।

অর্থাৎ যে ব্যক্তি শরণাগত হইয়া একবার মাত্র "আমি তোমার" বলিয়া প্রার্থনা করে, আমি (শ্রীভগবান্) সর্ব্বদাই তাহাকে অভয় দান করি, ইহাই আমার ব্রত।

আবার ভক্তির আভাসে অজামিলাদির ন্যায় পাতকীগণেরও পাপক্ষয়ের বিষয় দৃষ্ট হয় এবং ভক্তির সামান্য অনুশীলনেই সর্ব্বকর্ম্মাদি ধ্বংস পূর্ব্বক পরমগতি প্রাপ্তির কথা শ্রুত হওয়া যায়। যথা, লঘুভাগবতে—

বর্ত্তমানঞ্চ যৎপাপং যদ্গতং যদ্ভবিষ্যতি।
তৎসর্ব্বং নির্দ্দহত্যাশু গোবিন্দনাম কীর্ত্তনাৎ॥

অর্থাৎ শ্রীগোবিন্দ নাম কীর্ত্তনে ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমান এই ত্রিকালের যাবতীয় পাপ আশু বিনষ্ট হয়।

ব্রহ্মবৈবর্ত্ত পুরাণে উক্ত হইয়াছে—

স সম্যগারাধিতো দেবৈর্মুক্তিকৃৎ স্যাদ্যথা তথা।
অনিচ্ছয়াপি হুতভুক্ সংপৃক্তো দহতি হি দ্বিজ॥

অর্থাৎ দেবগণ সম্যকরূপে আরাধিত হইলে, তবে মুক্তি দান করেন কিন্তু অগ্নি যেমন অনিচ্ছা পূর্ব্বক সংলগ্ন করিলেও তৃণরাশিকে দগ্ধ করে, তদ্রূপ শ্রীভগবানের নাম অনিচ্ছা বশতঃ কীর্ত্তন করিলেও পাপরাশিকে ভস্মীভূত করে।

স্কন্দপুরাণে উমামহেশ্বর-সংবাদে কথিত আছে—

দীক্ষা মাত্রেণ কৃষ্ণস্য নরা মোক্ষং লভন্তি বৈ।
কিং পুনর্যে সদা ভক্ত্যা পূজয়ন্ত্যচ্যুতং নরাঃ॥

অর্থাৎ শ্রীকৃষ্ণ দীক্ষা মাত্রে মনুষ্যগণ মোক্ষ লাভ করে, অতএব যাঁহারা ভক্তি পূর্ব্বক সর্ব্বদা শ্রীহরির পূজা করে, তাঁহাদের কথা আর কি বলিব?

আবার ইতিহাস-সমুচ্চয়ে শ্রীনারদ-পুণ্ডরীক-সংবাদে লিখিত হইয়াছে—

যে নৃশংসা দুরাচারাঃ পাপাচাররতাঃ সদা।
তেঽপি যান্তি পরংধাম নারায়ণ পরাশ্রয়াঃ॥
লিপ্যন্তে ন চ পাপেন বৈষ্ণবাঃ বীতকল্মষাঃ।
পুনন্তি সকলাল্লোকান্ সহস্রাংশুরিবোদিতঃ॥

অর্থাৎ যাহারা নৃশংস দুরাচার ও সর্ব্বদা পাপাচারে রত, তাহারাও নারায়ণকে আশ্রয় করিলে অনায়াসে পরমধামে গমন করে; তাহারা আর পাপে সংলিপ্ত হয় না। যেহেতু বৈষ্ণবগণ সর্ব্বদাই নিষ্পাপ; সূর্য্য যেমন তমোরাশি বিনষ্ট করিয়া সর্ব্বত্র আলোকমালায় প্রোজ্জ্বল করেন, তদ্রূপ তাঁহারাও নিখিল লোক পবিত্র করিয়া থাকেন।

আরও বিষ্ণুধর্ম্মোত্তরে উক্ত হইয়াছে—

জীবনং কৃষ্ণ ভক্তস্য বরং পঞ্চদিনানি চ।
নতু কল্প সহস্রাণি ভক্তিহীনস্য কেশবে॥

শ্রীকৃষ্ণপাদপদ্মে ভক্তি স্থাপন করিয়া বরং পাঁচ দিনও জীবিত থাকা ভাল, তথাপি কৃষ্ণভক্তিবিহীন হইয়া সহস্র কল্প জীবিত থাকাও শ্রেয়ঃ নহে।

অতএব গর্ভবাসে যে জীব শ্রীভগবানের স্তুতি করে, তাহার সংসার-বন্ধন কদাচ সম্ভব হইতে পারে না। পূর্ব্ব-সংস্কার-বশে যাহাদের ভগবত্তত্ত্বজ্ঞানের উদয় হয়, তাহারাই গর্ভবাসে হরি স্তুতি করিয়া থাকে, অন্য জীব সংসার প্রাপ্ত হয়। যে হেতু, সকল জীবের এরূপ ভগবৎ জ্ঞানোদয় হয় না। কর্ম্মী জীব "মৃতশ্চাহং পুনর্জাতো জাতশ্চাহং পুনর্মৃতঃ" ইত্যাদি পূর্ব্ব পূর্ব্ব জন্মমাত্র স্মরণ করে, যোগী সাংখ্য যোগাদি অভ্যাস করে আর যাহারা ভাগ্যবান্, পূর্ব্বকাল-ভব ভক্ত, তাঁহারা পূর্ব্বাভ্যাস বশতঃ গর্ভবাসে ভগবৎ স্তুতি করিয়া উদ্ধার লাভ করে। ফলতঃ জীবের পূর্ব্বাভ্যাসই গর্ভে স্ফুরিত হইয়া থাকে। সুতরাং যাহারা হরিস্তুতি না করে, তাহাদের জন্যই এস্থলে সংসার বর্ণিত হইয়াছে,—যাহারা স্তুতি করে, তাহাদের জন্য নহে; কারণ তাহারা পূর্ব্ববৎ পরাগতি প্রাপ্ত হইয়া থাকে। অতএব গর্ভ-শয্যায় সকল জীবই যে হরিস্তুতি করে, তাহার সম্ভাবনা নাই।

আবার গর্ভোপনিষদে উক্ত হইয়াছে যে,—

"অথ নবমে মাসি সর্ব্বলক্ষণ জ্ঞানকরণ
সম্পূর্ণ ভবতি। পূর্ব্ব জাতিং স্মরতি।
শুভাশুভঞ্চ কর্ম্ম বিন্দতি।"

নবমমাসে পদার্পণ করিলে সর্ব্বাঙ্গ পূর্ণতালাভ করে ও তাহার জ্ঞানের

উদয় হয় এবং সেই সঙ্গে পূর্ব্ব-জন্মের স্মৃতি জাগরিত হওয়ায় শুভাশুভ কর্ম্মও জানিতে সক্ষম হয়। অনন্তর সেই জীব তখন দুঃখের দীর্ঘশ্বাস পরিত্যাগ করিয়া কাতর প্রাণে এইরূপ অনুতাপ করিতে থাকে ;—

পূর্ব্বযোনি সহস্রাণি দৃষ্টা চৈব ততো ময়া।
আহারা বিবিধা ভুক্তাঃ পীতা নানাবিধাঃ স্তনাঃ॥
জাতশ্চৈব মৃতশ্চৈব জন্ম চৈব পুনঃ পুনঃ।
অহো দুঃখোদধৌ মগ্নো ন পশ্যামি প্রতিক্রিয়াম্॥

ইতিপূর্ব্বে আমি এইরূপ কত সহস্রবার জননী-জঠরে জন্মগ্রহণ করিয়া বিবিধ আহার্য্য দ্রব্য ভোজন ও নানাবিধ স্তন্য পান করিয়াছি, পুনঃ পুনঃ জন্মিয়া মরিয়া আবার এই দুঃখের সাগরে মগ্ন হইয়াছি, হায়! ইহার কোন প্রতিকারই তো দেখিতেছি না।

অতএব হে প্রভো! আমাকে এ ঘোর দুঃখসাগর হইতে উদ্ধার কর। হে নাথ! তোমা ব্যতীত এ প্রাণের দুঃখ আর কাহাকে নিবেদন করিব? যিনি বন্ধন করেন, তিনিই আবার বন্ধন-বিমুক্ত করেন; সুতরাং হে আর্ত্তবন্ধু! আমার এ কর্ম্মবন্ধন বিমোচন কর! যে ব্যক্তি স্বভাবত মূর্খ, তাহার সহিত তোমার ন্যায় সর্ব্বজ্ঞের ছলনা কি শোভা পায়? হায়! আমি স্ত্রীপুত্রাদির স্নেহ-পাশে বদ্ধ হইয়া তাহাদের পোষণের নিমিত্ত কত না অকার্য্য করিয়াছি? এখন তাহারা কোথায়? সেই শুভাশুভ কর্ম্মের ফলে আমি একাকীই দগ্ধ হইতেছি!

যন্ময়া পরিজনস্যার্থে কৃতং কর্ম্ম শুভাশুভং।
একাকী তেন দহ্যেঽহং গতাস্তে ফলভোগিনঃ॥ গর্ভোপনিষৎ।

সুতরাং—

যদি যোন্যাঃ প্রমুচ্যেঽহং তৎ প্রপদ্যে মহেশ্বরং।
অশুভক্ষয় কর্ত্তারং ফলমুক্তিপ্রদায়কম্॥
যদি যোন্যাঃ প্রমুচ্যেঽহং তৎপ্রপদ্যে নারায়ণম্।
অশুভক্ষয়কর্ত্তারং ফলমুক্তি-প্রদায়কম্॥
যদি যোন্যাঃ প্রমুচ্যেঽহং তৎসাঙ্খ্যং যোগমভ্যসে।
অশুভক্ষয়কর্ত্তারং ফলমুক্তি-প্রদায়কম্॥

আমি নিশ্চয় বলিতেছি, যদি এই গর্ভবাস হইতে মুক্তিলাভ করি, তাহা হইলে সেই অশুভ-ক্ষয়কর্ত্তা ফলমুক্তিদাতা পরমেশ্বরকে এবার ভজনা করিবই করিব;

যদি একবার এই গর্ভ-কারাগার হইতে বহির্গত হইতে পারি, তবে সেই অশুভ-ক্ষয়কারী মুক্তিফলদায়ক সাংখ্যযোগ অবশ্যই অভ্যাস করিব।

অতএব হে আর্ত্ত-শরণ! এ দুঃসময়ে আমাকে উদ্ধার কর। এক্ষণে তোমার অমূল্য শ্রীচরণ-যুগলকেই সার-সত্য জানিয়া শরণ লইলাম। আমাকে রক্ষা কর। আহা! তুমি এমন কল্পবৃক্ষ-ঠাকুর থাকিতে তোমাকে ভুলিয়া প্রমত্ত হইয়া কোথায় অসৎ-পঙ্কে নিমগ্ন হইনু; আমাকে ধিক্! আমার পক্ষে এই গর্ভ-কারাবাস, যোগ্য শাস্তি-বিধানই হইয়াছে। যাহা হউক, হে দয়াময়! এ পতিতের প্রতি এই কৃপা কর, আমার যে কোন স্থানে জন্ম বা মৃত্যু হউক না কেন, যেন আমি আর তোমার শ্রীচরণ-যুগল না ভুলিয়া যাই। যে হেতু,—

ন যত্র বৈকুণ্ঠকথা-সুধাপগা
ন সাধবো ভাগবতা স্তদাশ্রয়াঃ।
ন যত্র যজ্ঞেশ সখা মহোৎসবাঃ
সুরেশ লোকোহপি স বৈ ন সেব্যতাং॥ শ্রীভাঃ ৫।১৯।২৫।

অর্থাৎ যথায় হরিকথারূপ সুধা-প্রবাহিনী নাই, যে স্থানে ভগবদ্ভক্ত সাধুগণ অবস্থান না করেন, এবং হরিযজ্ঞ-সমন্বিত অর্থাৎ সঙ্কীর্ত্তন বহুল মহোৎসব—যাহাতে গীত-নৃত্য-বাদ্য-ভক্তারাধনাদি অনুষ্ঠিত হয়, তাহা যথায় বিদ্যমান নাই, সে স্থান ব্রহ্মলোক হইলেও আশ্রয়-যোগ্য নহে। সুতরাং তেমন স্থানে আমার যেন জন্ম বা মৃত্যু না ঘটে, ইহাই কৃতাঞ্জলিপুটে প্রার্থনা। বরং—

"গর্ভবাস দুঃখ নাথ এই মোর ভাল।
যদি তোর স্মৃতি, মোর রহে সর্ব্বকাল॥
তোর পাদপদ্ম স্মরণ নাহি যথা।
হেন কৃপা কর হরি না ফেলিবা তথা॥
এই মত দুঃখ নাথ কোটি কোটি জন্ম।
পাইনু বিস্তর ওহে সব মোর কর্ম্ম॥
সে দুঃখ বিপদ মোর রহু বার বার।
যদি তোর স্মৃতি থাকে সর্ব্ব-বেদসার॥
হেন কর হরি তোর দাস্যপদ দিয়া।
চরণে রাখহ দাসীনন্দন করিয়া॥

বারেক করহ নাথ এ দুঃখের পার।
তোমা বহি প্রভু তবে না জানিব আর॥" চৈঃ ভাঃ ॥১৪॥

হে নাথ! যদি তোমার মধুর স্মৃতি চিরকাল আমার চিত্তে জাগরূক থাকে, তাহা হইলে এরূপ গর্ভবাস দুঃখকে ভাল বোধ করি; কিন্তু হে প্রপন্নার্ত্তিহর! এ শরণাগত জনের প্রতি এই কৃপা কর, যথায় তোমার শ্রীপাদ-পদ্মের স্মৃতি নাই, সেখানে যেন আমাকে নিক্ষেপ করিও না। কোটি কোটি জন্মে স্বকীয় কর্ম্ম-দোষে এইরূপ বহু দুঃখই ভোগ করিয়াছি—আরও সে দুঃখ বিপদ বারম্বার ভোগ করিতেও কুণ্ঠিত নই—যদি তোমার সর্ব্ববেদ-সার স্মৃতির আলোক আমার হৃদয়-কন্দরকে চির উদ্ভাসিত করিয়া রাখে। এক্ষণে আমার অন্য কোন প্রার্থনা নাই, কেবল দাস্যপদ দিয়া আমাকে তোমার রাতুল চরণ-কমল-প্রান্তে দাসী-নন্দন করিয়া রাখ। হে প্রভো! একবার এই দুঃখ-সমুদ্র হইতে উদ্ধার কর, আর আমি তোমাকে ভুলিয়া থাকিব না।

অজ্ঞ বালক যেমন শুদ্ধ বাৎসল্যের প্রভাবে পিতামাতাকে "তুই বা তোর" বলিতে সঙ্কুচিত হয় না, সেইরূপ অজ্ঞানাধম জীবও এ স্থলে শুদ্ধ বাৎসল্যভাবে জগৎপিতা শ্রীকৃষ্ণকে "তোর স্মৃতি" বলিয়া সম্বোধন করিয়াছেন।

আবার শ্রীমদ্ভাগবতে গর্ভাশয়স্থ জীবের স্তুতি যেরূপভাবে বর্ণিত আছে, এস্থলে তাহা বিবৃত করা নিতান্ত অপ্রাসঙ্গিক হইবে না। জীব স্তব করিতে থাকে,—

তস্যোপসন্নমবিতুং জগদিচ্ছয়াত্ত-
নানাতনোর্ভুবি চলচ্চরণারবিন্দং।
সোঽহং ব্রজামি শরণং হ্যকুতোভয়ং মে
যেনেদৃশী গতিরদর্শ্যসতোঽনুরূপা॥

যিনি এই বিশ্বসংসারে রক্ষা বিধানের নিমিত্ত স্বেচ্ছায় বিবিধ মূর্ত্তি পরিগ্রহ করিয়া থাকেন এবং মাদৃশ অসাধুর উপযুক্ত এই যে গর্ভ-দুঃখোদধিবাস-লক্ষণা-গতি দান করিয়াছেন, আমি সেই সর্ব্বাবতারবীজ শ্রীকৃষ্ণের অভয়প্রদচরণ-কমলের শরণ গ্রহণ করি। স্বকৃত কর্ম্মসূত্রের আকর্ষণে আমি এই দুঃসহ দুঃখ-সাগরে পতিত হইয়াছি বটে, কিন্তু আমার এই দুঃখাত্মকাবস্থা নিশ্চয়ই সেই কৃপাময়ের কৃপাদৃষ্টির বিষয়ীভূতা হইয়াছে, নতুবা আমার ন্যায় পাপিষ্ঠের চিত্তে তাঁহার এইরূপ স্মৃতি কখনই সম্ভব হইত না। যাহা হউক—

যস্তত্র বদ্ধ ইব কর্ম্মভিরাবৃতাত্মা
ভূতেন্দ্রিয়াশয়ময়ীমবলম্ব্য মায়াং।
আস্তে বিশুদ্ধ মবিকার মখণ্ডবোধ
মাতপ্যমান হৃদয়েঽবসিতং নমামি॥

তাঁহার লীলা ও কৃপালুতা বড়ই আশ্চর্য্য! যদি বল, তিনি আমাদের মত দুর্জীবের প্রতি এত কৃপালু, তিনি কোথায়? এবং আমাদেরই বা কে? আহা! এই যে তিনি আমার সহিত এই স্থানেই আছেন,—আমার সন্তপ্ত-হৃদয় মধ্যেই প্রকাশ পাইতেছেন। আমি না হয় স্বীয় দুষ্কৃতির ফল ভোগ হেতু কর্ম্মবদ্ধ হইয়া এ স্থানে উচিত শাস্তি ভোগ করিতেছি, তিনি কি প্রকারে এই দুর্গন্ধময় মহা নরকে অন্তর্যামীরূপে অবস্থান করিতেছেন? অতএব তাঁহাতে আমাতে নিশ্চয়ই কোন বিশেষ আছে। আমি দেহাকারে পরিণত মায়াকে অবলম্বন করিয়া কর্ম্মসমূহ দ্বারা আবৃতাত্মা হইয়া বদ্ধের ন্যায় এই মাতৃগর্ভে বাস করিতেছি, কিন্তু তাঁহাকে কর্ম্মবদ্ধের ন্যায় বোধ হইলেও তিনি শ্রীবৃন্দাবনে নিত্য বিচরণশীল, সুতরাং আমার মত বদ্ধ নহেন। আবার আমি মায়াকে অবলম্বন করিয়া আবৃতাত্মা, তিনিও যোগমায়াকে আশ্রয় করিয়া নিত্য চিন্ময়-দেহ স্বরূপ হওয়াও অনাবৃত অর্থাৎ মায়াতে সংলিপ্ত নহেন। মায়া-সংলিপ্ত হইলে তিনি আমার ন্যায় বিকারী হইতেন, সুতরাং তিনি বিশুদ্ধ নির্ব্বিকার ও অখণ্ড-বোধ অর্থাৎ তিনি আমার ন্যায় জ্ঞান-সম্পন্ন হইলেও মায়া তাঁহার সেই জ্ঞানকে খণ্ডিত করিতে সমর্থ হয় না। যদি বল, তুমি ইহা কিরূপে অবগত হইলে?—যিনি আমার সন্তাপিত হৃদয়ে থাকিয়া এইরূপ জ্ঞান দান করিতেছেন, তাঁহার জ্ঞান খণ্ডিত, কিরূপে সম্ভব হইতে পারে? অতএব তিনিই আমার সেব্য, আমি তাঁহাকে নমস্কার করি।

যঃ পঞ্চভূতরচিতে রহিতঃ শরীরে
চ্ছন্নো যথেন্দ্রিয়গুণার্থ চিদাত্মকোঽহং।
তেনা বিকুণ্ঠ মহিমানমৃষিং তমেনং
বন্দে পরং প্রকৃতি পুরুষয়োঃ পুমাংসং॥

শ্রুতি বলেন, "অসঙ্গোহ্যয়ং পুরুষ ইত্যাদি" সুতরাং আমি পাঞ্চভৌতিক দেহ দ্বারা আবৃত হইয়া যেন বাস করিতেছি, এই যে বোধ হইতেছে, ইহা মিথ্যা; কারণ আমি বাস্তবিক পঞ্চভূত-রচিত-শরীরের সহিত মিলিত নহি; শরীরের সহিত এইরূপ সঙ্গ রাহিত্যের নিমিত্তই জীবকে অসঙ্গ বলা হইয়াছে। অতএব

ভ্রম, গুণ ও বিষয় মধ্যে চৈতন্যরূপী-জীবাত্মা-স্বরূপ আমি, অসঙ্গ হইয়াও এই পঞ্চভূত নির্ম্মিত দেহে মিথ্যা আচ্ছন্ন রহিয়াছি কিন্তু আমার আরাধ্যদেব দেহে অবস্থান করিয়াও অস্থিতের ন্যায় সর্ব্বদাই ইন্দ্রিয়াদি স্পর্শ শূন্য। সুতরাং তাঁহার মহিমা এই শরীরের দ্বারা কুণ্ঠিত হয় না। যে হেতু তিনি সর্ব্বজ্ঞ—ব্রহ্মাদিরও গুরু এবং প্রকৃতি ও তৎপ্রতি ঈক্ষণকারী মহাপুরুষেরও নিয়ন্তা,—নরাকার শ্রীকৃষ্ণাখ্য স্বয়ং ভগবান, অতএব আমি তাঁহাকে বন্দনা করি।

যন্মায়য়োরুগুণ কর্ম্ম নিবন্ধনেঽস্মিন্
সাংসারিকে পথি চরণ্ তদভিশ্রমেণ।
নষ্টস্মৃতিঃ পুনরয়ং প্রবৃণীত লোকং
যুক্ত্যা কয়া মহদনুগ্রহ মন্তরেণ॥

মহদনুগ্রহই এইরূপ ভববন্ধন-নাশিনী ভক্তি-প্রাপ্তির কারণ। নতুবা, যে জীব ঐশী মায়াবশতঃ গুরুতর গুণ-কর্ম্মবন্ধনাবৃত সংসারপথে বিচরণ করিতে করিতে অতিমাত্র শ্রান্ত হইয়া নষ্টস্মৃতি হইয়াছে, মহান্ পুরুষের অর্থাৎ সেই অন্তর্যামী পরম পিতার অনুগ্রহ ভিন্ন কি উপায়ে সে জীব নিজ স্বরূপ জ্ঞাত হইতে সমর্থ হইবে? আবার শ্রীকৃষ্ণের প্রতি আমার এই অনুরাগ প্রকাশ. পূর্ব্বজন্মে কোন এক সাধু-গুরুর প্রসাদ বিলসিত হওয়াও বিচিত্র নহে। ফলতঃ যাঁহার কৃপায় আমি এই ভগবদ্ভক্ত্যাত্মক আত্মজ্ঞান লাভ করিলাম, সেই মহৎ পুরুষই আমার সেব্য।

জ্ঞানং যদেতদদধাৎ কতমঃ স দেব
স্ত্রৈকালিকং স্থিরচরেষ্বনুবর্ত্তিতাংশঃ।
তং জীব কর্ম্মপদবী মনুবর্ত্তমানা
স্তাপত্রয়োপশমনায় বয়ং ভজেম॥

অপিচ, তিনি ব্যতীত অন্য আর কে আমাতে ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমান এই ত্রৈকালিক জ্ঞান বিধান করিতে সমর্থ হইবেন? অন্য কাহারও ত সাধ্য নাই! তাঁহারই অংশ সকল নিত্য-চৈতন্য অন্তর্যামীরূপে চরাচরে অনুপ্রবিষ্ট রহিয়াছেন। অতএব জীব সম্বন্ধিনী কর্ম্মপদবীর অনুবর্ত্তী হইয়া আমরা তাপত্রয়ের বিনাশ বাসনায় সেই পরমেশ্বরকেই ভজনা করি।

দেহন্যদেহবিবরে জঠরাগ্নিনাসৃগ্
বিণ্মূত্রকূপপতিতো ভৃশ তপ্তদেহঃ।
ইচ্ছন্নিতো বিবসিতুং গণয়ন্ স্বমাসান্
নির্ব্বাস্যতে কৃপণধী র্ভগবন্ কদা নু॥

জীব এইরূপে উপাস্য নির্ণয় করিয়া আত্মদুঃখ বিজ্ঞাপন পূর্ব্বক পুনরায় কহিল—"হে ভগবন্! আমি বিষ্ঠা-মূত্র-শোনিতাদির কূপ স্বরূপ মাতৃগর্ভে পতিত হইয়া তাঁহার জঠরাগ্নি দ্বারা অতিশয় সন্তপ্ত হইতেছি এবং স্বীয় সুখ-দুঃখের প্রতি অভিনিবেশ হেতু কুবুদ্ধি লক্ষণাক্রান্ত হইয়া এই স্থান হইতে বহির্গত হইবার মানসে "এই অষ্টম, এই নবম, এই দশম" এইরূপ আপনার মাস গণনা করিতেছি এবং ভাবিতেছি—কবে আমি বহির্গত হইব। আমি এস্থানে কষ্ট সহ্য করিতে অশক্ত হেতু বাহিরে নিক্রান্ত হইয়াই তোমাকে ভজনা করিব, ইহাই তাৎপর্য্য।

যেনেদৃশীং গতিমসৌ দশমাস্য ঈশ
সংগ্রাহিতঃ পুরুদয়েন ভবাদৃশেন।
স্বেনৈব তুষ্যতু কৃতেন স দীননাথঃ
কো নাম তৎপ্রতি বিনাঞ্জলিমস্য কুর্য্যাৎ॥

হে ঈশ! আপনার ন্যায় অনুপম মহাদয়াশীল যে পুরুষ গর্ভাশয়ে আমার দশমাস মাত্র বয়সে এইরূপ দেবদুর্লভ ভগবদ্ভক্তি-লক্ষণা অবস্থা প্রদান করিয়াছেন, তাঁহার মত ভক্তবৎসল দীননাথ আর কে আছেন? তৎকৃত উপকারের প্রত্যুপকার করা ব্রহ্মার আয়ুকালেও আমার সাধ্য নাই; অতএব তিনি আপন কৃতকর্ম্মদ্বারাই আপনি সন্তুষ্ট হউন। অঞ্জলি বন্ধন বিনা কোন ব্যক্তি তাঁহার যথোচিত কৃতজ্ঞতা স্বীকারে সমর্থ হন না।

পশ্যত্যয়ং ধিষণয়া ননু সপ্তবধ্রিঃ
শারীরকে দমশরীর্য্যপরঃ স্বদেহে।
যৎ সৃষ্টয়া স তমহং পুরুষং পুরাণং
পশ্যে বহির্হৃদি চ চৈত্ত্যমিব প্রতীতং॥
সোহহং বসন্নপি বিভো বহুদুঃখবাসং
গর্ভান্ন নির্জ্জিগমিষে বহিরন্ধকূপে।
যত্রোপযাতমুপসর্পতি দেবমায়া
মিথ্যামতির্যদনু সংসৃতিচক্রমেতৎ॥

সপ্তধাতুরূপ রজ্জুবদ্ধ পশ্বাদি অপর জীব, কেবল স্ব স্ব দেহোৎপন্ন সুখদুঃখাদি অনুভব করিয়া থাকে, কিন্তু যাঁহারা বিবেকসম্পন্ন, তাঁহারা কদাচ স্বীয় দেহে সুখদুঃখাদি দর্শন করেন না, পরন্তু "মৃতশ্চাহং পুনর্জ্জাতো জাতশ্চাহং পুনর্মৃত" ইত্যাদি ভাবনা পূর্ব্বক সাংখ্যযোগাভ্যাসে রত হন। প্রসিদ্ধ-পাপাত্মা আমি যাঁহার প্রদত্ত বিবেকের বলে সুখদুঃখাদি দমন করিবার সামর্থ্য প্রাপ্ত হইয়াছি বা

শমদমাদি সম্পন্ন-শরীর-বিশিষ্ট হইয়াছি, সেই পুরুষোত্তম, চিত্তাধিষ্ঠাতা বা চিত্ত দ্বারা সেব্য প্রভুকে বাহিরে ও হৃদয়াভ্যন্তরে প্রত্যক্ষ-প্রাপ্তের ন্যায় দর্শন করিতেছি। সুতরাং এই বহুদুঃখপ্রদ গর্ভবাসে থাকিয়া দুঃখ ভোগ করাকেও ভাল বোধ করি, কিন্তু এস্থান হইতে বাহিরে যাইতে আমার ইচ্ছা হইতেছে না। কারণ, বহির্গত হইয়া যে স্থানে পতিত হইব, তাহা, ইহা অপেক্ষাও অন্ধকূপ তুল্য। যে প্রাণী সেস্থানে গমন করে, আপনার মায়া তাহার অনুগামিনী হইয়া তাহাকে আচ্ছন্ন করে। পরে সেই মায়ারই অনুসরণ করিয়া জীবের মিথ্যামাত অর্থাৎ দেহাদিতে অহংবুদ্ধি উপস্থিত হয় এবং পুত্রকলত্রাদি সম্বন্ধ হেতু সংসারচক্র তাহাকে আচ্ছন্ন করিয়া ফেলে।

তস্মাদহং বিগত বিক্লব উদ্ধরিষ্যে
আত্মানমাশু তমসঃ সুহৃদাত্মনৈব।
ভূয়ো যথা ব্যসনমেতদনেকরন্ধ্রং
মা মে ভবিষ্যদুপসাদিত বিষ্ণুপাদঃ॥

অতএব আমি এই গর্ভবাসে থাকিয়া দুঃখ-প্রপীড়িত হইয়াও অব্যাকুল চিত্তে সুহৃদ স্বরূপ আত্ম অর্থাৎ আপনার প্রদত্ত সারথিরূপিণী বুদ্ধির সহায়তায় সংসার হইতে আত্মাকে শীঘ্র উদ্ধার করিব, যেন এইরূপ নবদ্বারযুক্ত স্থূলদেহে নানা গর্ভবাসরূপ বিপত্তি আমার না হয়। হে প্রভো! স্মরণকীর্ত্তনাদি দ্বারা তোমার পাদপদ্ম যখন হৃদয়মধ্যে ধারণ করিয়াছি, তখন আমার সাধন সামগ্রীরই বা কি অভাব আছে?

গর্ভবাসে জীবের এইরূপ আক্ষেপ ও স্তুতি বর্ণনা করিয়া শ্রীগৌরসুন্দর পুনরায় জননীকে কহিলেন—

"এইমত গর্ভবাসে পোড়ে অনুক্ষণ।
তাঁহা ভালবসে হরি স্মৃতির কারণ॥
স্তবের প্রভাবে গর্ভে দুঃখ নাহি পায়।
কালে পড়ে পৃথিবীতে আপন ইচ্ছায়॥
শুন শুন মাতা জীব-তত্ত্বের সংস্থান।
ভূমিতে পড়িলে মাত্র হয় অগেয়ান॥
মূর্চ্ছাগত হয় ক্ষণে, ক্ষণে কান্দে হাসে।
কহিতে না পারে দুঃখ সাগরেতে ভাসে॥

হরিসেবক জীব তাঁহার মায়ায়।
হরি না ভজিলে কত মত দুঃখ পায়॥ চৈ ভাঃ॥ ১৫॥

জীব জননীজঠরে অনন্ত দুঃখ-দাবানলে দগ্ধীভূত হইয়াও কেবল হরিস্মৃতির ফলেই সে দুঃখ অনুভব করিতে পারে না। কিন্তু কালপূর্ণ হইলে—দশমমাস উপস্থিত হইলে, জীব যেমন প্রসব-মারুত কর্তৃক চালিত হইয়া গর্ভবাস হইতে ভূমিষ্ঠ হয়, অমনি সেই প্রসব জন্য ক্লেশাতিশয্যে তাহার নিশ্বাস-প্রশ্বাস বন্ধ ও পূর্ব্বস্মৃতি বিনষ্ট হইয়া যায়। গর্ভোপনিষদে উক্ত হইয়াছে—

"অথ যোনিদ্বারং সম্প্রাপ্তো যন্ত্রেণাপীড্যমানো মহতা দুঃখেন জাতমাত্রস্তু বৈষ্ণবেন বায়ুনা সংস্পৃষ্ট স্তদা ন স্মরতি জন্ম মরণানি ন চ কর্ম্ম শুভাশুভং বিন্দতি।"

অর্থাৎ সূতি-মারুত-সংস্পৃষ্ট জীব প্রসবদ্বারে অতিশয় পীড্যমান হইয়া মহান্ দুঃখের সহিত ভূতলে জন্মগ্রহণ করিবামাত্র আর জন্ম-মরণ বৃত্তান্ত স্মরণ করে না এবং শুভাশুভ কর্ম্মও আর জানিতে পারে না।

তখন এক বিভিন্ন অবস্থা প্রাপ্ত হইয়া কখন ক্রন্দন করে, কখনও বা হাস্য করিতে থাকে। পূর্ব্ব জ্ঞান নষ্ট হওয়াতেই জীব এইরূপ বিপরীত গতি প্রাপ্ত হইয়া দুঃখ-সাগরে ভাসমান হয়। অতএব—

গর্ভাৎ কোটিগুণং দুঃখং যোনিযন্ত্রনিপীড়নে।
সংমূর্চ্ছা তস্য জঠরাজ্জায়মানস্য দেহিনঃ॥
প্রাজাপত্যেন বাতেন পীড্যমানাস্থি বন্ধনঃ।
অধোমুখো বৈক্রিয়তে প্রবলৈঃ সূতিমারুতৈঃ॥
ক্লেশান্নিষ্ক্রান্তি মায়াতি জঠরান্মাতুরাতুরঃ॥

এই দুর্ব্বিবহ গর্ভবাসক্লেশ অপেক্ষা প্রসব জন্য ক্লেশ কোটিগুণাধিক। এই জন্য জননী-জঠর হইতে নির্গমনকালে জীব সেই অসহ্য যন্ত্রণায় মূর্চ্ছিত হইয়া পড়ে, প্রসব-বেদনায় তাহার সমস্ত অস্থি-বন্ধন জর্জ্জরিত হয়, অনন্তর প্রসব-বায়ু দ্বারা অধোমুখ হইয়া অতি কষ্টে মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হয়।

জীব শ্রীহরির নিত্য সেবক—নিত্যদাস। যথা—

"দাসভূতো হরেরেব নান্যস্যৈব কদাচন।" বেদান্তস্যমন্তক।

অর্থাৎ জীব শ্রীহরির নিত্যদাস, অন্য কাহারও নহে। এই নিত্যকৃষ্ণদাস জীব কৃষ্ণভজন না করিয়াই জ্ঞানের আবরণরূপা অবিদ্যারূপিণী মায়া-পিশাচীর কুহকমন্ত্রে অভিভূত হইয়া বহুবিধ দুঃখ প্রাপ্ত হয়। যথা,—

"জীবের স্বরূপ হয় কৃষ্ণের নিত্যদাস।
কৃষ্ণের তটস্থা শক্তি ভেদাভেদ প্রকাশ ॥
"কৃষ্ণদাস মুঞি" জীব তাহা ভুলি গেল।
মায়াপিশাচী তার গলে বান্ধি দিল ॥" শ্রীচৈঃ চঃ ॥

এইরূপে জীব ভূমিষ্ঠ হইবামাত্র মায়া-পিশাচীর ক্রীড়াপুত্তলী হইয়া শৈশব-জীবনে কিরূপ দুঃখ-দুর্ভোগের মধ্যে পতিত হয়, তাহা ভাবিলে, বাস্তবিকই হৃদয় আতঙ্কে শিহরিয়া উঠে। তৎকালে—

পরচ্ছন্দমবিদুষাপুষ্যমাণো জনেন সঃ।
অনভিপ্রেতমাপন্নঃ প্রত্যাখ্যাতু মনীশ্বরঃ ॥

তাহাকে যাহারা পোষণ করে, রোদন করিলে, তাহারা সে রোদনের যথার্থ মর্ম্ম বুঝিতে না পারিয়া তাহাকে অনভিমত কোন বস্তু প্রদান করে, তখন সে তাহা প্রত্যাখ্যান করিতে পারে না। যেমন স্তনপানের নিমিত্ত রোদন করিলে, তাহার অভিভাবকগণ উদর-ব্যথা কল্পনা করিয়া নিম্বরস পান করিতে দেয়, কিম্বা উদর ব্যথায় রোদন করিলে স্তনপানার্থ রোদন করিতেছে, অনুমান করিয়া স্তন্যদান করিয়া থাকে; কিন্তু তাহার এমন সামর্থ্য নাই যে তাহা নিষেধ করে। আবার স্বেদজ-কীট-দূষিত অপবিত্র শয্যায় শায়িত হইয়া কীটাদি দংশন নিমিত্ত আপনার অঙ্গ কণ্ডূয়ন করিতে উপবেশন বা অন্য স্থানে গমন করিতেও সমর্থ হয় না; আরও কৃমি সকল যেমন অন্য কৃমিকে দংশন করে, সেইরূপ দংশ, মশক ও মৎকুণাদি তাহার সেই সুকোমল অঙ্গ দংশন করিতে থাকে। গর্ভ মধ্যেই তাহার অনুভব-শক্তির উদয় হওয়াতে সে দংশনজনিত ক্লেশ বিলক্ষণ অনুভব করিতে পারে, কিন্তু ক্ষমতা না থাকায় তাহার প্রতিকার করিতে পারে না, কেবলমাত্র রোদন করিতে থাকে। এমন কি,—

কণ্টকৈরিবছিন্নাঙ্গঃ ক্রকচৈরিব দারিতঃ।
পূতিব্রণান্নিপতিতো ধরণ্যাং ক্রিমিকো যথা ॥
তৃড়্‌বুভুক্ষাপরীতাঙ্গঃ ক্বচিৎ তিষ্ঠতি বা রটন্।
বিমূত্রভক্ষণাদ্যঞ্চ গতজ্ঞানঃ সমাচরেৎ ॥
কণ্ডূয়নেঽপি চাশক্তঃ পরিবর্ত্তেঽপ্যনীশ্বরঃ।
স্নানপানাদিকাহারমপ্যাপ্নোতি পরেচ্ছয়া ॥

অশুচিঃ সংস্তরো সূক্ষ্মকীট দংশাদিভিস্তথা।
ভক্ষ্যমাণোঽপি নৈবৈষাং সমর্থো বিনিবারণে ॥
কেন বন্ধনবদ্ধোঽহং কারণং কিমকারণম্।
কিং কার্য্যং কিমকার্য্যং বা কিং বাচ্যং কিঞ্চনোচ্যতে ॥
কোঽধর্ম্মঃ কশ্চ বৈ ধর্ম্মঃ কস্মিন্ বা বর্ত্ততে কথম্।
কিং কর্ত্তব্যমকর্ত্তব্যং কিংবা কিং গুণদোষবৎ ॥

ইত্যাদি। সুখবোধে।

অর্থাৎ কণ্টক দ্বারা ছিন্নাঙ্গ বা করপত্র (করাৎ) দ্বারা বিদারিত হইয়া কোন কৃমি অমেধ্য স্থানে পতিত থাকিলে সে যেমন তাহার কোন প্রতিকার করিতে সমর্থ হয় না, মাতৃগর্ভ হইতে ভূমিষ্ঠ হইলে জীবও সেইরূপ অবস্থা প্রাপ্ত হয়। ক্ষুৎপিপাসায় ব্যাকুল হইয়াও তাহাকে নীরবে কোথায় পড়িয়া থাকিতে হয় বা কেবল রোদন করিতে বাধ্য হইতে হয়। এমন কি, অজ্ঞানবশতঃ সে কখনও বা বিষ্ঠামূত্রাদি পর্য্যন্ত ভক্ষণ করিয়া থাকে। তাহার স্নান, পান, আহারাদি সকলই পরের ইচ্ছায় সম্পাদিত হয়। সূক্ষ্মকীটাদি দংশন করিলেও তাহা নিবারণে সমর্থ হয় না। অপিচ, কারণ-অকারণ, কার্য্য-অকার্য্য, ধর্ম্ম-অধর্ম্ম, স্থান-অস্থান, কর্ত্তব্য-অকর্ত্তব্য এবং গুণ বা দোষ ইত্যাদি কিছুই নির্দ্ধারণ করিতে পারে না।

জীব কেবল শৈশবেই এইরূপ সুদারুণ ক্লেশভোগ করিয়া নিস্তার পায় না, এই দুঃখ-দুর্ভোগের স্রোত জীবের বাল্যজীবনেও অপ্রতিহত। যথা—

ইত্যেবং শৈশবং ভুক্ত্বা দুঃখং পৌগণ্ডমেব চ।
অলব্ধাভীপ্সিতোঽজ্ঞানাদিদ্ধমন্যুঃ শুচার্পিতঃ ॥

অর্থাৎ জীব ঐ প্রকারে পঞ্চমবর্ষ পর্য্যন্ত শৈশব-দুঃখ ভোগ করিয়া যখন বাল্যাবস্থা প্রাপ্ত হয়, তখনও অধ্যয়নাদি জন্য নানাবিধ দুঃখভোগ করে, পরে যৌবনদশা প্রাপ্ত হইলেও বহুবিধ মনোরথ পূর্ণ না হওয়াতে বা আশানুরূপ অর্থলাভ না হওয়াতে অত্যন্ত দুঃখিত হয় এবং অজ্ঞানতা জন্য ক্রোধ উদ্দীপ্ত হইতে থাকে। অনন্তর কামী, দেহের সহিত বৃদ্ধিশীল সেই অভিমান ও ক্রোধের বশবর্ত্তী হইয়া আপনার বিনাশের নিমিত্ত অন্য কামীদের সহিত বিরোধ উপস্থিত করে।

এইরূপে জীব যখন যৌবনের বিলাস-অঙ্ক হইতে ক্রমশঃ প্রৌঢ় জীবনের কঠোর কর্ত্তব্যতার মধ্যে উপনীত হয়, তখন দেহ, কলত্র, পুত্র, গৃহ, ধন,

ন ও বন্ধুবান্ধবে হৃদয় প্রসক্ত হওয়াতে তাহার বিবিধ মনোরথ উৎপন্ন হইয়া থাকে। তাহাতে সে আপনাকে কৃতার্থ মনে করিলেও ঐ সমস্ত পুত্র কলত্রাদির ভরণপোষণ, অনুরঞ্জন ও বিবাহ প্রদানাদির চিন্তায় তাহার সর্ব্বাঙ্গ দগ্ধ হইতে থাকে। যদিও প্রিয়জনের মধুর সম্ভাষণে, কলভাষি-শিশুদিগের মধুর আলাপে সময়ে সময়ে প্রাণের মাঝে একটু সুখের ছায়া প্রতিভাত হয় কিন্তু তাহা কতক্ষণ? পরক্ষণেই সেই প্রিয়জনাদির আধিব্যাধি হেতু দুশ্চিন্তায় ও বিষাদে প্রাণ ব্যাকুল হইয়া উঠে। কাপট্য-বহুল দুঃখ-প্রধান সংসার-ক্ষেত্রে নিরন্তর দুঃখের প্রতীকার করিতে করিতেই জীবের সারা-জীবন কাটিয়া যায়। এইরূপে জীব যখন আবার বার্দ্ধক্য-সীমায় পদার্পণ করে, তখন—

এবং স্বভরণাকল্যং তৎকলত্রাদয়স্তদা।
নাদ্রিয়ন্তে যথাপূর্ব্বং কীনাশা ইব গোজরং ॥ শ্রীভাঃ ৩।৩০।

আপনার ও আত্মীয়গণের ভরণপোষণে সমর্থ হয় না। কাজেই, বৃদ্ধ বলীবর্দ্দের প্রতি নির্দ্দয় কৃষকেরা যেমন আর তাদৃশ যত্ন করে না, সেইরূপ ঐ বৃদ্ধ ব্যক্তির পুত্রকলত্রাদিও পূর্ব্বের ন্যায় তাহার প্রতি আর আদর করে না।

কি আশ্চর্য্যের বিষয়! এই দারুণ দুঃখ-দুর্দ্দশাভোগ করিয়াও জীবের নির্ব্বেদ জন্মে না।

তবে—

"কতদিনে কালবশে হয় বুদ্ধিজ্ঞান।
ইথে যে ভজয়ে হরি সেই ভাগ্যবান ॥
অন্যথা না ভজে হরি, দুষ্ট কর্ম্ম করে।
পুনঃ সেই মত জন্মতাপে ডুবি মরে ॥" চৈঃ ভাঃ ॥ ১৬ ॥

জন্মচক্রের আবর্ত্তনে ঘুরিতে ঘুরিতে যখন জীবের হৃদয়ে প্রকৃত অনুতাপ আসে, সেই সময়ে তাহার যথার্থ বিবেক-বুদ্ধির উদয় হইয়া থাকে। এই বিবেক-বুদ্ধির বশবর্ত্তী হইয়া যে ব্যক্তি শ্রীকৃষ্ণ ভজন করিতে যত্ন-পরায়ণ হয়, তাহার সকল দুঃখ-দুর্ভোগ অন্তর্হিত হইয়া যায়; সুতরাং তাহার মত ভাগ্যবান্ কে আছে? আর যে ব্যক্তি হরিভজন না করিয়া কেবল দুষ্টকর্ম্মেই জীবনপাত করে, তাহাকে পূর্ব্বোক্তরূপ জন্ম-যাতনায় পুনঃপুনঃ জর্জ্জরিত হইতে হয়।

যন্ত্বসদ্ভিঃ পথি পুনঃ শিশ্নোদর কৃতোদ্যমৈঃ।
আস্থিতো রমতে জন্তু স্তমো বিশতি পূর্ব্ববৎ॥ শ্রীভাঃ ৩।৩১।

অর্থাৎ জীব সৎপথে থাকিয়াও যদি শিশ্নোদরপরায়ণ অসাধুজনের সহিত সংসর্গ করে, তাহা হইলে তাহাকেও পূর্ব্বোক্ত প্রকারে যাতনা-দেহ প্রাপ্ত হইয়া অন্ধকার বা নরকে প্রবেশ করিতে হয়।

জীবের এই পাপগতির বিষয় চিন্তা করিলে বাস্তবিকই হৃদয় আতঙ্কে শিহরিয়া উঠে। জীবের মৃত্যু-মুহূর্ত্ত উপস্থিত হইবামাত্র—

যমদূতৌ তদা প্রাপ্তৌ ভীমৌ সরভসেক্ষণৌ।
স দৃষ্ট্বা ত্রস্তহৃদয়ঃ শকৃন্মূত্রং বিমুঞ্চতি॥
যাতনা দেহ আবৃত্য পাশৈর্বদ্ধা গলে বলাৎ।
নয়তো দীর্ঘমধ্বানং দণ্ড্যং রাজভটা যথা॥ শ্রীভাঃ ৩।৩০।

অর্থাৎ সেই সময়ে রোষ-কষায়িত-নয়ন দুইজন যমদূত আসিয়া উপস্থিত হয়, তাহাদের সেই ভয়াবহ মূর্ত্তি দর্শন করিয়া সে ব্যক্তি কম্পিতহৃদয়ে মলমূত্র পরিত্যাগ করে। পরে যমদূতদ্বয় তাহাকে স্থুল-দেহ হইতে নিষ্কাশিত করিয়া যাতনা-দেহে নিরুদ্ধ করত যেমন রাজপুরুষেরা দণ্ডার্হ ব্যক্তিকে বন্ধন করে, সেইরূপ তাহার গলদেশে বলপূর্ব্বক পাশবন্ধন করিয়া সুদীর্ঘ যমালয়ের পথে লইয়া যায়। এই সময়ে জীব যে কি নিদারুণ যাতনা প্রাপ্ত হয়, তাহা বর্ণনা করা দুঃসাধ্য।

মা! এই যে সকল যাতনার কথা কহিলাম, ইহা অসম্ভব মনে করিবেন না। যেহেতু, রাজদণ্ডে কাহারও অঙ্গচ্ছেদ-যাতনা আবার কাহাকে বা মালা-চন্দন-বনিতা-উপভোগ করিতে এই স্থানেই দেখিতে পাওয়া যায়। অতএব—

অত্রৈব নরকঃ স্বর্গ ইতি মাতঃ প্রচক্ষ্যতে।
যা যাতনা বৈ নারক্যস্তা ইহাপ্যুপলক্ষিতাঃ॥
এবং কুটুম্বং বিভ্রাণ উদরং ভর এব বা।
বিসৃজ্যেহোভয়ং প্রেত্যভুঙ্‌ক্তে তৎফলমীদৃশং॥ শ্রীভাঃ ৩।৩০।

মা! এই স্থানেই নরক, এই স্থানেই স্বর্গ জানিবে। নরক সম্বন্ধীয় যে যে যাতনা ভোগ করিতে হয়, এই স্থানে তৎসমুদয় দৃষ্ট হইয়া থাকে। অতএব সংসারে থাকিয়া জীব কুটুম্বভরণেই ব্যাপৃত হউক কিম্বা স্বীয় উদরপূর্ত্তি

মাত্র কর্ম্মেই নিরত হইয়া জীবন যাপন করুক, মৃত্যুর পর এখানে ধন, জন, গেহ, দেহ সকল পরিত্যাগ করিয়া পরলোকে কেবল আপনাকেই স্বীয় কৃত কর্ম্মের ঐরূপ ফলভোগ করিতে হইবে। সুতরাং—

অনায়াসেন মরণং বিনা দৈন্যেন জীবনং।
অনারাধিত-গোবিন্দ-চরণস্য কথং ভবেৎ ॥

যে ব্যক্তি গোবিন্দপদারবিন্দ ভজনা করে নাই, তাহার অনায়াসে মৃত্যু এবং বিনা দৈন্যে জীবন কিরূপে সম্ভব হইতে পারে? কিন্তু শ্রীকৃষ্ণ-ভজন করিলে তাহা সহজেই হয়। কেন না, শ্রীকৃষ্ণ-কৃপা ব্যতিরেকে কেবল ধন, জন বিদ্যায় জীবের দুঃখমোচন হয় না।

"কৃষ্ণ কৃপা বিনা নহে দুঃখের মোচন।
থাকিল বা বিদ্যা কুল কোটি কোটি ধন ॥
যার গৃহে আছয়ে সকল উপভোগ।
তারে কৃষ্ণ দিয়াছেন কোন এক রোগ ॥
কিছু বিলসিতে নারে দুঃখে পুড়ি মরে।
যার নাহি, তাহা হৈতে দুঃখী বলি তারে ॥"

কোটিপতি হইয়া বিবিধ ভোগ-বিলাস-সুখের মধ্যে থাকিয়াও হয়ত কেহ দুঃসহ মর্ম্ম-যাতনায় নিরন্তর কাতর হইতেছে, কেহ বা অদ্যান্ন রহিত দীনের দীন হইয়াও পরম সুখে জীবন যাপন করিতেছে। কেহ অতি-বড়-কুলীন হইয়াও সামান্য উদরান্নের জন্য লোকের দ্বারে দ্বারে ভিক্ষা করিতেছে, মহাবিদ্বান হইয়াও কেহ কেহ বুদ্ধি-প্রতিভার অভাবে লোকের নিকট নিতান্ত মূর্খ বলিয়া বিবেচিত হইতেছে। সংসারে এইরূপ দৃশ্য প্রতিনিয়ত দৃষ্টিগোচর হইয়া থাকে। ফলতঃ ধন, কুল, বিদ্যা থাকিলেই ভোগে আসে না, যাহার প্রতি যেরূপ কৃষ্ণের আজ্ঞা তাহাই সত্য হয়। তবে কৃষ্ণপ্রেম-ধনে যিনি যত বড় ধনী, তিনি তত সুখী, ভক্তি-ধর্ম্মে যিনি যত প্রবীণ, তিনি তত কুলীন এবং শ্রীকৃষ্ণপদারবিন্দে যাঁহার যেমন মতি, তাঁহাকে সেইরূপই বিদ্বান বলা যায়। "সা বিদ্যা তন্মতি র্যয়া" এই প্রহ্লাদোক্তিই প্রকৃত বিদ্যার সংজ্ঞা।

ভাব-নিধি শ্রীগৌরাঙ্গ কপিলের ভাবে জননীকে এইরূপ উপদেশ দিয়া পুনরায় কহিলেন—

"এতেকে ভজহ কৃষ্ণ, সাধুসঙ্গ করি।
মনে চিন্ত কৃষ্ণ মাতা! মুখে বল হরি॥
ভক্তিহীন কর্ম্মে কোন ফল নাহি পায়।
সেই কর্ম্ম ভক্তিহীন, পরহিংসা যায়॥" চৈঃ ভাঃ॥ ১৭॥

অতএব মা! সাধুসঙ্গ করিয়া কৃষ্ণভজন কর। যদি বল, সে কৃষ্ণভজন কিরূপ?—বলি শুন, শ্রীকৃষ্ণের নামরূপ গুণলীলাদি সর্ব্বদা মনে মনে চিন্তা কর এবং তাঁহার সেই নাম রূপগুণাদির বিষয় মুখেও সর্ব্বদা কীর্ত্তন কর। ইহারই নাম কৃষ্ণভজন। শ্রীকৃষ্ণ-বিষয় মনে চিন্তা ও মুখে বলাই যথাক্রমে কৃষ্ণভজনের অন্তরঙ্গ ও বহিরঙ্গ বিধি। এইরূপ বিধানে কৃষ্ণভজন করিতে করিতেই শ্রীকৃষ্ণপদারবিন্দে দৃঢ়া ভক্তির উদয় হয়। নতুবা যাহাতে কৃষ্ণ-ভক্তির স্ফূর্ত্তি না হয়, এমন ভক্তিহীন কর্ম্ম করায় কোন ফলোদয় নাই। এই ভক্তিহীন কর্ম্ম কাহাকে বলে?—যাহাতে পরহিংসা আছে। অর্থাৎ যে সকল কর্ম্ম কৃষ্ণভক্তির প্রতি হিংসা প্রদর্শন করে বা যে সকল কর্ম্মে প্রবৃত্তি থাকিলে ভক্তিলাভ হয় না, সেই সকল স্মৃতিশাস্ত্রোক্ত নিত্যনৈমিত্তিক কর্ম্মাদিকেই ভক্তিহীন কর্ম্ম বলা যায়। এমন কি, জ্ঞান, বৈরাগ্য, সাংখ্যযোগাভ্যাসকেও ভক্তির প্রতিকূল বলিয়া জানিবে। অতএব মা! ভক্তিবাধক জ্ঞান কর্ম্ম-যোগাদি কিছুরই অপেক্ষা না করিয়া কেবল সাধুসঙ্গকরতঃ অনন্যচিত্তে শ্রীকৃষ্ণভজন কর, তোমার সকল দুঃখ-দুর্ভোগ অমৃত-প্রবাহে ধুইয়া যাইবে।

সাধু সঙ্গ করিবার তাৎপর্য্য এই যে,—

"মার্জ্জন হয় ভজন, সাধু সঙ্গে অনুক্ষণ,
অজ্ঞান অবিদ্যা পরাজয়॥" প্রেঃ ভঃ চঃ।

অনুক্ষণ সাধু সঙ্গে সেই কৃষ্ণভজন সুমার্জ্জিত হয় এবং জীবের অজ্ঞান অবিদ্যা (মায়া) পরাজিত হইয়া যায়। বিষয়াসক্তি প্রভৃতি কারণে সময়ে সময়ে কৃষ্ণভজনে যে মলিনতা প্রবেশ করে, সৎসঙ্গের ফলেই তাহা সংশোধিত ও বিশুদ্ধ হইয়া থাকে। জীব অবিদ্যার দাস, অজ্ঞানতার আধার, সুতরাং কৃষ্ণভজনে প্রবৃত্ত হইয়াও তাহার এইরূপ আসক্তি বা ভ্রান্তি কিছু বিচিত্র নহে। পবিত্র সাধুসঙ্গই জীবকে এই অজ্ঞান-অবিদ্যার কুহক-প্রলোভন হইতে রক্ষা করিয়া বিশুদ্ধ ভজন-পথে চালিত করে। তাই, এই সাধু-সঙ্গকে প্রেমপ্রাদুর্ভাবের শ্রেষ্ঠক্রম বলা হইয়াছে। ইহাই প্রেম-পুরুষার্থ লাভের অমোঘ উপায়। যথা —

সতাং প্রসঙ্গান্মমবীর্য্যসংবিদো
ভবন্তি হৃৎকর্ণ রসায়নাঃ কথাঃ।
তজ্জোষণাদাশ্বপবর্গ বর্ত্মনি
শ্রদ্ধা রতির্ভক্তিরনুক্রমিষ্যতি॥ শ্রীভাঃ ৩।২৫।

কপিলদেব জননীকে কহিলেন,—মা! সাধুজনের প্রসঙ্গলাভ হইলে আমার মাহাত্ম্য প্রকাশিকা যে কথা উপস্থিত হয়, তাহা হৃদয় ও কর্ণের অতীব প্রীতি সম্পাদন করে। এই জন্য তৎসেবন প্রসাদে মোক্ষমার্গ-স্বরূপ আমাতে অর্থাৎ ভগবান্ শ্রীকৃষ্ণে যথাক্রমে শ্রদ্ধা, রতি ও ভক্তির উদয় হইয়া থাকে।

অতএব সাধুসঙ্গের যে বিশেষ আবশ্যকতা আছে, তাহা অবশ্যই স্বীকার্য্য। যদি বল, সাধুসঙ্গ বিনা স্বয়ং হরিকথা চিন্তনাদি দ্বারা কি ভক্তির উদয় হয় না? হইলেও তাহাতে নানা অন্তরায় আছে। স্বয়ং হরিকথা চিন্তনাদিতে আলস্যাদির দ্বারা রসাবেশের অভাব হওয়ায় এবং ক্ষুধা, পিপাসা, ভয়, শোক ও মোহাদিতে চিত্ত অভিভূত হইয়া পড়ায়, কৃষ্ণভক্তি সম্যক্ স্ফূরিত হইতে পারে না, সুতরাং সৎসঙ্গ অবশ্য বিধেয়। এই সৎসঙ্গের মহিমা অপরিসীম। প্রসঙ্গক্রমে এস্থলে তাহার আভাসমাত্র লিখিত হইল; পরে যথাস্থানে বিস্তারিত বিবৃত করা যাইবে।

দীনদয়াল শ্রীগৌরাঙ্গ জননীকে এইরূপ মধুর উপদেশ দানছলে জগতের জড়বুদ্ধি জীবকে যে শিক্ষা প্রদান করিলেন, এই শিক্ষামৃতই নিখিল জীবের পরামৃত ধন। কিন্তু হায়! আমরা এমনই দুর্ভাগ্য, প্রভুর শ্রীমুখোক্ত এমন সরল সুমধুর শিক্ষা অবহেলা পূর্ব্বক সংসারে অবিদ্যার দাস হইয়া অনিত্য বিষয় চিন্তা করিতে করিতেই দিন দিন দুর্গতির চরম সীমায় উপনীত হইতেছি। কৃষ্ণভজনের অনুকূল এমন দুর্লভ মানব-জীবন লাভ করিয়াও পশুর ন্যায় কেবল আহার-বিহার ও নিদ্রালস্যাদির বশীভূত হইয়া মহামোহে কালযাপন করিতেছি। আমাদিগকে ধিক!! জানি না, কতদিনে আমাদের এই ভ্রান্তিজাল ছিন্ন হইবে, কবে আমরা সেই অপার প্রেম-করুণার সাগর গৌরকিশোরের শ্রীমুখের উপদেশ অনুসারে শ্রীকৃষ্ণভজনে তৎপর হইব, কতদিনে আমাদের সেই দুঃসহ জন্ম-যাতনার অবসান হইবে?

# তৃতীয় লহরী

"খণ্ডিল ভক্তের দুঃখ পাষণ্ডীর নাশ।
মহাপ্রভু বিশ্বম্ভর হইলা প্রকাশ॥"

নিখিল ভুবনের তাপ-তমঃ বিনাশের নিমিত্তই আমাদের শ্রীগৌরকিশোর নবীন শশধররূপে নদীয়াকাশে সমুদিত হইয়াছেন, প্রেমভক্তির প্রফুল্ল-জ্যোৎস্নায় যাবতীয় স্থাবর-জঙ্গমাদিকে নবজীবন দানে প্রমোদিত ও পুরিপুষ্ট করিতে, জড়বুদ্ধি জগজ্জীবকে ভক্তভাব শিখাইতে করুণার-ঠাকুর স্বয়ং ভক্ত-বেশে অবতীর্ণ। এতকাল তিনি আত্মগোপন করিয়া জীবজগতে করুণার অজস্রধারা বিতরণ করিতেছিলেন কিন্তু জীবের দারুণ দুর্দ্দশা দেখিয়া আর স্থির থাকিতে পারিলেন না—বৈষ্ণববেশে আত্ম প্রকাশ করিলেন। তিনি সর্ব্বদা কৃষ্ণনাম শ্রবণ, বদনে কৃষ্ণনাম কীর্ত্তন আর নয়নে সমস্ত জগৎ কৃষ্ণময় দর্শন করিতে লাগিলেন। যেমন ধনলুব্ধ ব্যক্তি জগতকে ধনময় ও কামুক-গণ কামিনীময় দর্শন করে, সেইরূপ বৈষ্ণবগণও জগতকে বিষ্ণুময় দর্শন করিয়া থাকেন। ইহাই বৈষ্ণবের স্বভাব। তাই, শ্রীগৌরসুন্দরও জীবকে বৈষ্ণবতার উচ্চ আদর্শ দেখাইবার নিমিত্ত সর্ব্বচরাচরে শ্রীকৃষ্ণস্ফুরণ প্রত্যক্ষ করিতে লাগিলেন। আহারে, বিহারে, শয়নে, স্বপনে, গমনে, উপবেশনে, অধ্যয়নে, অধ্যাপনে সকল ব্যাপারেই তাঁহার কৃষ্ণ ভিন্ন আর কিছুই স্ফুরিত হয় না।

একদিন শ্রীগৌরহরি শিষ্যমণ্ডলী পরিবেষ্টিত হইয়া আবিষ্টচিত্তে উপবেশন করিয়া আছেন। শিষ্যগণ তাঁহাকে—"সিদ্ধবর্ণ সমাম্নায়?" বলিয়া কলাপ ব্যাকরণের প্রথম সূত্রের পাঠ জিজ্ঞাসা করিলেন। এই সূত্রের অর্থ—অকারাদি বর্ণমালার পাঠক্রম নিত্য সিদ্ধ।" কিন্তু প্রভু এরূপ ভাবের কোন সেই স্থানে শ্রীভগবানের মহিমা কীর্ত্তন করিতে লাগিলেন।

বলিলেন—

"সর্ব্ববর্ণে সিদ্ধ নারায়ণ।"

অর্থাৎ সকলবর্ণেই নারায়ণ সিদ্ধ। যেহেতু, অকারাদি সকল বর্ণই সেই শ্রীভগবানের অনন্ত মহিমার কথা নির্দ্দেশ করে।

শিষ্যগণ প্রভুর শ্রীমুখে এইরূপ ব্যাখ্যান্তর শ্রবণ করিয়া সূত্রের ব্যাকরণ-যথার্থ ব্যাখ্যা করিবার নিমিত্ত বিনীতভাবে কহিলেন,—"পণ্ডিত! এ রূপ ব্যাখ্যা করিতেছেন, আপনি উচিত ব্যাখ্যা করুন।"

প্রভুর সেইরূপই বিবশভাব। তিনি পুলকানন্দে বিভোর হইয়া কহি-লেন,—

"———সর্ব্বক্ষণ শ্রীকৃষ্ণ স্মঙর।
কৃষ্ণের ভজন কহি সম্যক্ আম্নায়।
আদি মধ্য অন্তে কৃষ্ণভজন বুঝায়॥" ১৮ চৈঃ ভাঃ।

ভাই সব! তোমরা সর্ব্বক্ষণ শ্রীকৃষ্ণ স্মরণ কর। এইরূপে কৃষ্ণভজন াকেই সমাম্নায় অর্থাৎ সার উপদেশ বা সম্যক্ প্রকারে অভ্যাসের সামগ্রী হ। অথবা আদি মধ্যে ও অন্তে কৃষ্ণভজনের নামই "সম্যক্ আম্নায়।" যে তু,—আদাবন্তে চ মধ্যে চ হরিঃ সর্ব্বত্র গীয়তে॥"

প্রভুর এই অদ্ভুত ব্যাখ্যা শুনিয়া শিষ্যগণের মধ্যে কেহ কেহ প্রভুর পুন-র সেই বায়ু-বিকার প্রবল হইয়াছে, মনে করিয়া, কিছু দুঃখিত হইলেন। হ বা হাসিয়া জিজ্ঞাসা করিলেন,—"পণ্ডিত! আজ এ কিরূপ ব্যাখ্যা?"

প্রভু পূর্ব্ববৎ গম্ভীরভাবে উত্তর করিলেন,—

"———যেন হয় শাস্ত্রের প্রমাণ॥
·—যদি নাহি বুঝহ এখনে।
বিকালে সকল বুঝাইব ভাল মনে॥
আমিহ বিরলে গিয়া বসি পুঁথি চাই।
বিকালে সকলে যেন হই একঠাঁই॥" ১৯ চৈঃ ভাঃ।

এই কথা শুনিয়া তখন সকলে প্রভুর পদে বিদায় গ্রহণ করিয়া গৃহে গমন রিলেন।

এইরূপে বিদ্যাভ্যাসের ব্যাঘাত দেখিয়া শিষ্যগণ একদিন গঙ্গাদাস পণ্ডি-তর নিকট গিয়া সকল কথা নিবেদন করিলেন। গঙ্গাদাস প্রভুকে ডাকা-য়া শাস্ত্রের ব্যতিরিক্ত অর্থ করিতে নিষেধ করিয়া দিলেন—

"ভালমতে গিয়া শাস্ত্র বসিয়া পঢ়াও।
ব্যতিরিক্ত অর্থ কর মোর মাথা খাও।"

প্রভু অধ্যাপকের নিকট নিজ অপরাধ স্বীকার করিলেন, বিনীতভাবে কহিলেন,—

" তোর দুই চরণ-প্রসাদে।
নবদ্বীপে কেহ মোরে না পারে বিবাদে॥
আমি যে বাখানি সূত্র করিয়া খণ্ডন।
নবদ্বীপে ইহা স্থাপিবেক কোন জন॥
নগরে বসিয়া এই পড়াইব গিয়া।
দেখি কার শক্তি আছে দুষুক আসিয়া॥" ২০ চৈঃ ভাঃ

প্রভুর এই সদুত্তরে গঙ্গাদাস পণ্ডিত বড় সন্তুষ্ট হইলেন। অনন্তর প্রভু তাঁহার চরণে নমস্কার করিয়া শিষ্যগণ সমভিব্যাহারে রত্নগর্ভ আচার্য্যের বাটীতে উপস্থিত হইলেন। রত্নগর্ভ, প্রভুর পিতা জগন্নাথ মিশ্রের সঙ্গী এবং এক গ্রামবাসী লোক। প্রভু তাঁহার বহির্দ্বারে বসিয়া শিষ্যগণকে অদ্ভুত পাণ্ডিত্যপূর্ণ শাস্ত্রোপদেশ দান করিতে লাগিলেন। পরিশেষে ভক্তি-লেশশূন্য পণ্ডিতম্মন্য অধ্যাপকগণকে লক্ষ্য করিয়া কহিলেন,—

"———সন্ধিকার্য্য জ্ঞান নাহি যার।
কলিযুগে ভট্টাচার্য্য পদবী তাহার॥
শব্দজ্ঞান নাহি যার সে তর্ক বাখানে।
আমারে ত প্রবোধিতে নারে কোন জনে॥
যে আমি খণ্ডন করি, করিয়ে স্থাপন।
দেখি তাহা অন্যথা করুক কোন জন॥" ২১ চৈঃ ভাঃ।

হায়! যাঁহার সন্ধিকার্য্যে জ্ঞান নাই, কলিযুগে তিনিই 'ভট্টাচার্য্য' উপাধিধারী, যিনি শব্দজ্ঞানশূন্য, তিনিও একজন মহাতার্কিক। আমি যে ব্যাখ্যা খণ্ডন ও স্থাপন করিতেছি, তাহা অন্যথা করিয়া দোষ দরুক দেখি, তবে ত বুঝিব শক্তি?"

অধ্যাপকগণের বিদ্যার অভিমান নাশ করিয়া হৃদয় শোধিত করিবার নিমিত্তই দয়াল প্রভু এইরূপ সগর্ব্ব উক্তি করিলেন।—কেবল বিদ্যাশিক্ষাই যে জীবের চরম উদ্দেশ্য নহে, তাহা বুঝাইলেন। বিদ্যাশিক্ষা করিয়া ভগবানের শ্রীচরণপ্রাপ্তির উপায় অন্বেষণই জীব-জীবনের চরম লক্ষ্য। পরমার্থ

তত্ত্বৈষণার নিমিত্তই বিদ্যাশিক্ষার প্রয়োজনীয়তা, তাই শ্রীভগবান্, উদ্ধবকে বলিয়াছেন,—

শব্দ ব্রহ্মণি নিষ্ণাতো ন নিষ্ণায়াৎ পরে যদি।
শ্রমস্তস্য শ্রমফলো হ্যধেনুমিব রক্ষতঃ॥ শ্রীভাঃ।

যে ব্যক্তি বেদশাস্ত্রে ও তৎপ্রতিপাদ্য নির্ব্বিশেষ ব্রহ্মবিষয়ে বিশিষ্ট-জ্ঞান-কুশল, অথচ একমাত্র পরমাশ্রয়নীয় শ্রীভগবানকে সচ্চিদানন্দরূপে ধ্যানাদি না করে অর্থাৎ শ্রীভগবানের প্রতি ভক্তি কৌশলবান্ না হয়, তাহার সে শাস্ত্রাভ্যাস শ্রম বা সাধন শ্রম, দুগ্ধকামনা করিয়া বন্ধ্যাগাভী পালনের ন্যায় পণ্ডশ্রমমাত্র। কারণ তাহার সে শ্রম-ফল পুরুষার্থ-প্রাপক হয় না। নতুবা আমি একজন মহাপণ্ডিত মহাতার্কিক" এইরূপ 'বিদ্যার বড়াই' করিয়া হৃদয়ে অভিমানের আবর্জ্জনা পোষণ করিলে কদাচ ভগবচ্চরণে ভক্তি-লাভ হয় না।

প্রভু শিষ্যগণকে এইরূপে বিদ্যাশিক্ষার উদ্দেশ্য বুঝাইয়া দিতেছেন, এমন সময়ে রত্নগর্ভ পণ্ডিত শ্রীমদ্ভাগবতের একটী শ্লোক পাঠ করিলেন। শ্রীকৃষ্ণের রূপ বর্ণনার সেই শ্লোক শুনিবামাত্র প্রভু প্রেমে বিহ্বল হইয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন।

শ্লোকটী এই—

শ্যামং হিরণ্যপরিধিং বনমাল্যবর্হ
ধাতু প্রবাল নটবেশমনুব্রতাংসে।
বিন্যস্তহস্তমিতরেণ ধুনানমব্জং
কর্ণোৎপলালক কপোল মুখাব্জহাসম্॥ শ্রীভাঃ ১০।২৩।১২

যমুনা-পুলিন-বিহারী শ্রীকৃষ্ণ সহসা যজ্ঞপত্নীগণের দৃষ্টিগোচর হইলেন। তাঁহারা দেখিলেন, তিনি শ্যামসুন্দরকান্তি, তাঁহার পরিধানে পীতাম্বর, বন-মালা, শিখিপুচ্ছ গৈরিকাদি ধাতু ও প্রবাল সমূহে তাঁহার নটবরবেশ। তিনি সখার স্কন্ধদেশে একহস্ত অর্পণ করিয়া অপর হস্তে একটী লীলাকমল সঞ্চালিত করিতেছেন, তাঁহার দুই কর্ণে দুইটী উৎপল, কপোলে অলকাবলী এবং শ্রীমুখকমলে মধুর হাস্য শোভা পাইতেছে।

তাই, এই শ্লোকপাঠধ্বনি যেমন প্রভুর কর্ণে প্রবেশ করিল, অমনিই তিনি প্রেমাবিষ্ট হইয়া বাহ্যজ্ঞান হারাইলেন। কমনীয় কলেবরে অপূর্ব্ব পুলক-কদম্ব বিকসিত হইয়া উঠিল, নয়নে সুরধুনী-ধারায়

প্রেমাশ্রুধারা বহিতে লাগিল। তাঁহার এইরূপ অলোকসামান্য ভাব-তরঙ্গ দর্শন করিয়া সকলেই বিস্ময়বিমুগ্ধ হইলেন। সেই দিন হইতে রত্নগর্ভ প্রভুর প্রেমের ফাঁদে বন্দী হইলেন। কিছুক্ষণ পরে গদাধরের চেষ্টায় প্রভুর বাহ্য দৃষ্টি হইল। তখন তিনি যেন কিছু লজ্জিত হইয়া কহিলেন,—"ভাই সব! আমি কি চাঞ্চল্য করিলাম বল দেখি?" ছাত্রগণ বলিলেন,—"আপনি কৃতকৃতা; আমাদের শক্তি কি, সে কথা বলিতে পারি।" অনন্তর প্রভু গঙ্গাস্নান করতঃ গৃহে গমন করিলেন।

পরদিন আবার ছাত্রগণের সহিত আসিয়া মিলিত হইলেন। ছাত্রগণ ভক্তি-সহকারে প্রভুকে প্রণাম করিয়া পাঠ জিজ্ঞাসা করিলেন,—"পণ্ডিত! ধাতু-সংজ্ঞা কার?" প্রভু কহিলেন,—

"কৃষ্ণের শক্তি নাম যার॥
ধাতুসূত্র বাখানি শুনহ ভাইগণ।
দেখি কার শক্তি আছে করুক খণ্ডন॥
যত দেখ রাজা দিব্য দিব্য কলেবর
কণক-ভূষিত গন্ধ চন্দনে সুন্দর॥
যম লক্ষ্মী যাহার বচনে লোকে কহে।
ধাতু বিনা শুন তার কি অবস্থা হয়ে॥
কোথা যায় সর্ব্বাঙ্গের সৌন্দর্য্য চলিয়া।
কহো ভস্মাকার, কারে এড়েন পুঁতিয়া॥
সর্ব্বদেহে ধাতুরূপে বৈসে কৃষ্ণশক্তি।
তাহা সনে করে স্নেহ তাহানে সে ভক্তি॥
ভ্রমবশে অধ্যাপক না বুঝয়ে ইহা।
'হয় নয়' ভাই সব বুঝ মন দিয়া॥ ২২॥ চৈঃ ভাঃ।

শ্রীকৃষ্ণের শক্তি ত্রিবিধ। চিচ্ছক্তি, মায়াশক্তি ও জীব-শক্তি। এই জীবশক্তি বা চৈতন্য-শক্তিকেই ধাতু বলা যায়। যাহা শরীরকে ধারণ করে, তাহার নামই ধাতু। এই চৈতন্যময় পদার্থ যতক্ষণ দেহের মধ্যে অবস্থিতি করে, ততক্ষণই দেহ জীবিত বা সচেতন বলিয়া অনুভূত হয়, ততক্ষণই জীব-দেহের আদর। কিন্তু এই জীবনীশক্তি একবার দেহ হইতে বিচ্ছিন্ন হইয়া

পড়িলে জীবের সেই স্থূলদেহ জড়পিণ্ডবৎ "মৃত" নামে অভিহিত হয়। চৈতন্য-শক্তির অবস্থানকালে যে দেহ প্রাসাদ-কক্ষে সুবর্ণপর্য্যঙ্কে সুখদ শিরিষ পেলব শয্যায় সযত্নে রক্ষিত হইত, সামান্য মাত্র ধূলিস্পর্শ করিলে যাহাকে সুগন্ধি-সলিলে শতবার ধৌত করা হইত, শত শত দাস দাসী যে অঙ্গ সংস্কারে নিয়োজিত থাকিত, চৈতন্যশক্তির অভাবে সেই দেহ তখন অন্যের অস্পৃশ্য ও ঘৃণ্য বলিয়া বিবেচিত হয়। তখন সেই চৈতন্য শক্তি-শূন্য দেহের নিকট হইতে লোকে ঘৃণায় ও অপবিত্রতার ভয়ে দূরে সরিয়া দাঁড়ায়। তখন এই দেহের পরিণাম হয় মৃত্তিকা—নয় ভস্মে পরিণতি। অতএব এই দেহের অতিরিক্ত যে চৈতন্যশক্তি দেহকে আশ্রয় করিয়া দেহে সুখ-দুঃখের অনুভব করায়, দেহিকে জীবপদবাচ্য করায়, সেই দেহাতিরিক্ত চৈতন্যশক্তির নামই ধাতু। ইহা জীবের সর্ব্বাঙ্গ ব্যাপিয়া অবস্থান করে; এজন্য জীব তাহার বলে দেহ সঞ্চালন করিতে সমর্থ হয়। এই চৈতন্য-শক্তির প্রভাবেই দেহের যে কিছু সৌন্দর্য্য, সৌকুমার্য্য বা গৌরব নতুবা চৈতন্যশক্তি-শূন্য দেহ 'শব'। এই শ্রীকৃষ্ণ-শক্তি ধাতুরূপে সকল জীব-দেহেই বর্ত্তমান। তাই ভগবান্ স্বয়ং মুখে বলিয়াছেন,—"সূক্ষ্মাণামপ্যহং জীবঃ।" সূক্ষ্ম পদার্থের মধ্যে আমি ব অর্থাৎ জীব আমার সূক্ষ্ম বিভূতি, শ্রীকৃষ্ণ চিৎসূর্য্য, জীব তাঁহার কিরণ কণা। ফলতঃ চিচ্ছক্তির অতি সূক্ষ্মানুসূক্ষ্ম অংশই জীব;—ইহাকেই তটস্থা-শক্তি কহে। ইহার অপর নাম অপরা বা ক্ষেত্রজ্ঞা শক্তি। যথা বিষ্ণু-পুরাণে—

বিষ্ণুশক্তি পরাপ্রোক্তা ক্ষেত্রজ্ঞাখ্যা তথাপরা।
অবিদ্যা কর্ম্মসংজ্ঞান্যা তৃতীয়া শক্তিরিষ্যতে॥

শ্রীভগবানের তিন শক্তি। প্রথম, স্বরূপভূতা চিৎস্বরূপা অন্তরঙ্গানাম্নী পরাশক্তি; দ্বিতীয়, স্বরূপশক্তি হইতে বিভিন্ন চিদংশরূপা তটস্থা ও ক্ষেত্রজ্ঞা-নাম্নী জীবশক্তি অপরা এবং তৃতীয় বহিরঙ্গানাম্নী ত্রিগুণাত্মিকা মায়াশক্তি। এই জীবের স্বরূপ কৃষ্ণশক্তির কথা শ্রুতিতেও উক্ত হইয়াছে—

"হরেরেবেয়ং শক্তিদ্বয়ীত্যাহ প্রধান ক্ষেত্রজ্ঞপতিগুর্ণেশঃ।"

অর্থাৎ প্রধান ও জীব, হরির এই দুইটী শক্তি।

এই জীবশক্তি, চিচ্ছক্তি ও মায়াশক্তির মধ্যবর্ত্তিনী। তাহাতে মায়াশক্তির কোন সত্ত্বা না থাকিলেও স্বীয় ক্ষুদ্রতাবশতঃ সময়ে সময়ে সেই জীবশক্তি মায়ার বশীভূত হইয়া পড়ে এবং মায়া কর্ত্তৃক আবরণ নিমিত্তই অখিল সংসা-

য়ের তাপ প্রাপ্ত হয়। অবিদ্যাবরণই জীবশক্তির সর্ব্বভূতে তারতম্যরূপে অবস্থানের কারণ। নতুবা অনুচৈতন্যত্ব হেতু জীবশক্তির তারতম্য নাই।

জীবের স্বরূপই যে শ্রীকৃষ্ণশক্তি তাহা শ্রীগীতাতেও উক্ত হইয়াছে। যথা—

অপরেয় মিতস্ত্বন্যাং প্রকৃতিং বিদ্ধি মে পরাং।
জীবভূতাং মহাবাহো যয়েদং ধার্য্যতে জগৎ॥

অর্থাৎ হে অর্জ্জুন! পূর্ব্বোক্ত আটপ্রকার অচেতনরূপা নিকৃষ্টা অপরা-নাম্নী প্রকৃতি হইতে ভিন্না আর একটি চৈতন্যরূপিণী উৎকৃষ্টা জীবভূতা পরা-নাম্নী প্রকৃতি আছে জানিবে। সেই পরা প্রকৃতিই সমস্ত জগৎ ধারণ করিয়া থাকে।

অতএব চিৎকণাস্বরূপ জীবশক্তি বা চৈতন্য-শক্তিকেই ধাতু বলিয়া জানিবে। জড়দেহের সহিত ইহার কোন সম্বন্ধ নাই। তবে যখন এই শক্তি জড়দেহকে আশ্রয় করে, তখনই দেহের প্রতি স্নেহ, মমতা, ভক্তি লক্ষিত হয়। ফলতঃ, সেই শ্রীকৃষ্ণ-শক্তির প্রতিই স্নেহ ভক্তি সূচিত হইয়া থাকে; নশ্বর জড়দেহের প্রতি নয়। কিন্তু আমরা অবিদ্যা কর্তৃক আলিঙ্গিত হইয়াই এই নশ্বর জড়দেহকে 'আমি' (চৈতন্যশক্তি) জ্ঞান করিয়া ইহারই পোষণ প্রসাধনে প্রতিনিয়ত যত্নপর হইয়া থাকি।

ভাই সব! অধ্যাপকগণ ভ্রমের বশীভূত হইয়াই এই ধাতুতত্ত্ব বুঝিতে পারেন না, সুতরাং তাঁহারা ধাতুতত্ত্ব বুঝাইতে গিয়া 'ভূ, স্থা, গম প্রভৃতি ক্রিয়াবাচক প্রকৃতিরই পরিচয় দিয়া থাকেন। হয়, নয় তোমরাই মনোযোগ পূর্ব্বক বুঝিয়া দেখ।"

পরম দয়াল শ্রীগৌরহরি এই ধাতুতত্ত্ব ব্যাখ্যায় দেহাত্মবাদ খণ্ডন করিয়া জীবের স্বরূপতত্ত্ব যে শ্রীকৃষ্ণের তটস্থা শক্তি তাহা জগজ্জীবকে আভাসে শিক্ষাদান করিলেন। কিন্তু যাহারা প্রভুর এই মধুর শিক্ষা অবহেলা করিয়া এক বিরুদ্ধভাবময় দূষিত ব্যাখ্যা কল্পনা করে, যাহারা "ধাতু" শব্দের শুক্র বা বীর্য্য অর্থ করিয়া সাধনার নামে ইন্দ্রিয়-চারণারই প্রশ্রয় দিয়া থাকে, তাহারা আমাদের প্রাণ কোটিপ্রিয় শ্রীগৌরাঙ্গের চরণানুচর কি না? ভক্ত পাঠকগণ তাহার বিচার করুন। তাহারা বলে, ধাতু বা শুক্রই শ্রীকৃষ্ণশক্তি-রূপে সকল জীবদেহে অবস্থান করে, সেই ধাতুসেবাই শ্রীকৃষ্ণ-সেবা!! ছি ছি! এরূপ কুব্যাখ্যা শুনিলে যে ক্ষোভে ঘৃণায় হৃদয় ভাঙ্গিয়া যায়, কর্ণে অঙ্গুলি প্রদান করিতে হয়! ধর্ম্মের নাম করিয়া ব্যভিচার কি অত্যাচার!!

পূর্ব্বোক্ত ধাতু সত্বার অভাবে জড়দেহের কিরূপ শোচনীয় পরিণাম হয়, তাহা আরও একটু বিশদভাবে বুঝাইবার জন্য দয়াল প্রভু পুনরায় কহিলেন,—

"এবে যারে নমস্করি, করি মান্যজ্ঞান।
ধাতু গেলে তারে পরশিলে করি স্নান ॥
যে বাপের কোলে পুত্র থাকে মহাসুখে।
ধাতু গেলে সেই পুত্র অগ্নি দেয় মুখে ॥
ধাতু সংজ্ঞা কৃষ্ণশক্তি বল্লভ সবার।
দেখি ইহা বুঝুক আছয়ে শক্তি কার ॥"

অতএব এই শ্রীকৃষ্ণের অচিন্ত্য শক্তির নামই ধাতু। শ্রীকৃষ্ণের নিরঙ্কুশ ইচ্ছাই ইহার মূল। সুতরাং ইহা সকলেরই প্রিয়।

এইমত পবিত্র পূজ্য যে কৃষ্ণের শক্তি।
হেন কৃষ্ণে ভাই সব ! কর দৃঢ় ভক্তি ॥
বল কৃষ্ণ ভজ কৃষ্ণ শুন কৃষ্ণনাম।
অহর্নিশি কৃষ্ণের চরণ কর ধ্যান ॥
যাঁহার চরণে দুর্ব্বা জল দিলে মাত্র।
কভু যম তান অধিকারে নহে পাত্র ॥
অঘ-বক-পূতনারে যে কৈল মোচন।
ভজ ভজ সেই নন্দ-নন্দন-চরণ ॥
পুত্রবুদ্ধ্যে অজামিল যাঁহার স্মরণে।
চলিল বৈকুণ্ঠপুরী কৃষ্ণের চরণে ॥
যাঁহার চরণ-রসে শিব দিগম্বর।
যে চরণ সেবিবারে লক্ষ্মীর আদর ॥
যে চরণ-মহিমা অনন্ত গুণ গায়।
দন্তে তৃণ করি ভজ সে কৃষ্ণের পায় ॥
যাবত আছয়ে প্রাণ দেহে আছে শক্তি
তাবত কৃষ্ণের পাদপদ্মে কর ভক্তি ॥

কৃষ্ণ মাতা কৃষ্ণ পিতা কৃষ্ণ প্রাণধন।
চরণে ধরিয়া বলোঁ 'কৃষ্ণে দেহ মন' ॥ ২৩ ॥ চৈঃ ভাঃ।

আহা! যে শ্রীকৃষ্ণের শক্তি এমন পবিত্র, এমন পূজ্য, যাঁহার সেই শক্তি লব লাভ করিয়া আমরা জীবপদবাচ্য হইয়াছি, ভাই সব! সেই সর্ব্বশক্তিমান শ্রীকৃষ্ণের চরণে দৃঢ়াভক্তি স্থাপন কর। তিনি আশ্রয়তত্ব কল্পপাদপ, আমরা তাঁহার আশ্রিততত্ত্ব ক্ষুদ্র লতিকা, তিনি অনন্ত চিৎসমুদ্র আর আমরা তাঁহার ক্ষুদ্র বিন্দু বিশেষ। সুতরাং বস্তুতঃ অভেদ হইয়াও আমাদের স্বরূপতঃ চির ভেদ। বিন্দু যেমন সিন্ধু হইতে পারে না, রেণু যেমন গিরিরাজ হইতে পারে না, কিরণকণার সহিত যেমন সূর্য্যের তুলনা হয় না, ক্ষুদ্র অগ্নিস্ফুলিঙ্গ যেমন অগ্নিরাশির সমতুল নহে, সেইরূপ জীব, শ্রীকৃষ্ণের শক্তিস্বরূপ চিৎকণ হইয়াও শ্রীকৃষ্ণের সহিত কদাচ তুলিত হইতে পারে না, নিত্য কৃষ্ণদাসরূপে চির ভিন্ন, সুতরাং তিনি উপাস্যতত্ব, আমরা তাঁহার উপাসক। অতএব ভাই সব! কৃষ্ণ বল, কৃষ্ণ ভজ, কৃষ্ণ নাম শ্রবণ কর এবং দিবানিশি শ্রীকৃষ্ণ-পাদপদ্ম হৃদয়ে ধ্যান কর। তিনি বড় করুণাময়, বেশী কিছু করিতে না পার, সর্ব্বত্র সুলভ দূর্ব্বাদল আর গণ্ডূষমাত্র জলও যদি তাঁহার শ্রীচরণ-কমল উদ্দেশে অর্পণ কর, তাহা হইলে আর তোমাদিগকে যমের অধিকারে যাইতে হইবে না। তাই, বিষ্ণুধর্ম্মোত্তরে বর্ণিত আছে—

পুষ্পৈর্ব্বা যদিবা পত্রৈঃ ফলৈর্ব্বা যা বাম্বুভিঃ।
যষ্টব্যঃ পুণ্ডরীকাক্ষস্ত্যক্ত্বা কার্য্য শতানিচ ॥

শতকার্য্য থাকিলে পুষ্প, পত্র ও ফলের অভাবে কেবল জলদ্বারাও পুণ্ডরীকাক্ষ শ্রীকৃষ্ণের পূজা করা কর্ত্তব্য। যে হেতু,—

তুলসীদলমাত্রেণ জলস্য চুলুকেন বা।
বিক্রীনীতে স্বমাত্মানং ভক্তেভ্যো ভক্তবৎসলঃ ॥
শ্রীহ, ভ, বি, ধৃত গৌতমীয়বচনং।

তুলসীর একটীমাত্র পত্র ও জলগণ্ডূষমাত্র সমর্পণ করিলেই ভক্তবৎসল শ্রীকৃষ্ণ-ভক্তের নিকট আত্ম বিক্রয় করিয়া থাকেন অর্থাৎ ভক্তের বশীভূত হন।

অতএব, যম তাঁহাকে স্বীয় শাসনাধিকারে লইয়া যাইতে কি আর সক্ষম হন? যিনি কৃপা করিয়া অঘাসুর, বকাসুর ও পুতনানাম্নী রাক্ষসীকেও

উত্তমাগতি দান করিলেন, ভাই সব! সেই অচিন্ত্য করুণা-সমুদ্র শ্রীকৃষ্ণ-চন্দ্রের শ্রীচরণ ভজনা কর। মহাপাপী অজামিলও মৃত্যুকালে 'নারায়ণ' নামক পুত্রকে ডাকিয়া নামাভ্যাসে যাঁহার নাম স্মরণ করতঃ শ্রীবৈকুণ্ঠধামে গমন করিলেন, ভক্তিপুতচিত্তে ভাই সব! তাঁহারই ভজনা কর।

যেহেতু –

ম্রিয়মাণো হরের্নাম গৃণন্ পুত্রোপচারিতং।
অজামিলোঽপ্যগাদ্ধাম কিমুত শ্রদ্ধয়াগৃণন্॥ শ্রীভাঃ ৬।

ঘোরপাপী অজামিলও যখন পুত্রচ্ছলে নারায়ণকে ডাকিয়া সর্ব্ববন্ধন বিমুক্ত হইয়া বৈকুণ্ঠলোকে গমন করিলেন, তখন যাঁহারা শ্রদ্ধাপূর্ব্বক তাঁহার নাম গ্রহণ করেন, তাঁহাদের বৈকুণ্ঠধাম লাভ হইবে, ইহার বিচিত্রতা কি?

উমাকান্ত মহেশ্বরও যাঁহার পদারবিন্দের মকরন্দ পান করিয়া দিগম্বর সাজিয়াছেন, স্বয়ং লক্ষ্মীদেবীও যাঁহার পদ-কমলের রেণুকণা লাভের অভি-লাষ প্রকাশ করেন,—

শ্রীর্যৎ পদাম্বুজরজশ্চকমে তুলস্যা
লব্ধ্বাপি বক্ষসি পদং কিল ভৃত্যজুষ্টং।

অর্থাৎ সুর-পূজিতা কমলা যাঁহার বক্ষঃস্থলে বাস করিয়াও সপত্নী তুলসীর সহিত সেবকগণ সেবিত চরণ-সরোজের রজোরাশি কামনা করেন, অনন্ত-দেব যাঁহার শ্রীচরণের অনন্ত মহিমা কীর্ত্তন করেন, দন্তে তৃণ করিয়া অর্থাৎ দৈন্যের পরাকাষ্ঠা প্রদর্শন করিয়া সেই শ্রীকৃষ্ণের শ্রীচরণ ভজনা কর। যতক্ষণ পর্য্যন্ত দেহে প্রাণ আছে—শক্তি আছে, ততক্ষণ পর্য্যন্ত কৃষ্ণপাদপদ্মে ভক্তি কর। কৃষ্ণ মাতা, কৃষ্ণই পিতা, কৃষ্ণই আমাদের জীবন-সর্ব্বস্ব, অতএব তাঁহারই চরণ ধারণ করিয়া বল,—"কৃষ্ণেই এই দেহ-মন সমর্পণ করিলাম।" ইহারই নাম আত্ম-সমর্পণ। ইহা কিরূপে সম্পাদিত হয়, তাহা বিবৃত করা যাইতেছে।

স বৈ মনঃ কৃষ্ণপদারবিন্দয়ো
র্বচাংসি বৈকুণ্ঠ গুণানুবর্ণনে।
করৌ হরের্মন্দির মার্জ্জনাদিষু
শ্রুতিঞ্চকারাচ্যুত সৎকথোদয়ে॥
মুকুন্দ লিঙ্গালয়দর্শনে দৃশৌ
তদ্ভৃত্যগাত্রস্পর্শেঽঙ্গ সঙ্গমম্।

ঘ্রাণঞ্চ তৎপাদসরোজসৌরভে
শ্রীমত্তুলস্যা রসনাং তদর্পিতে ॥
পাদৌ হরেঃ ক্ষেত্রপদানুসর্পণে
শিরো হৃষীকেশ পদাভিবন্দনে।
কামঞ্চ দাস্যে ন তু কাম কাম্যয়া
যথোত্তম শ্লোকজনাশ্রয়া রতিঃ ॥ শ্রীভাঃ।

অর্থাৎ তিনি ( অম্বরীষ ) শ্রীকৃষ্ণের পাদপদ্মে মন, শ্রীকৃষ্ণের গুণানুবর্ণনে বাগিন্দ্রিয়, হরিমন্দির মার্জ্জনাদিতে করদ্বয় এবং পবিত্র হরিকথায় শ্রবণেন্দ্রিয়কে নিযুক্ত করিয়াছিলেন, আরও শ্রীকৃষ্ণ-বিগ্রহ ও তদালয় দর্শনে নয়নদ্বয়, তদ্ভক্তজনের অঙ্গস্পর্শে অঙ্গ-সঙ্গ, শ্রীকৃষ্ণচরণ-সরোজার্পিত তুলসীর সৌরভ গ্রহণে ঘ্রাণেন্দ্রিয়, তন্নিবেদিত অন্নাদির আস্বাদগ্রহণে রসনা, মথুরাদি ভগবৎ-ক্ষেত্রগমনে পাদদ্বয় এবং শ্রীকৃষ্ণের পদাভিবন্দনে মস্তক নিযুক্ত করিয়াছিলেন। আর কাম অর্থাৎ মাল্যচন্দনাদি বিষয়-সেবাকে, ভগবজ্জনাশ্রয়া রতি যেরূপে হয়, সেইরূপ ভাবে ভগবদ্দাস্যে তৎপর করিয়াছিলেন। তাহাও ভগবৎ প্রসাদ স্বীকারের নিমিত্ত, বিষয়েচ্ছায় হয় নাই।

যাঁহারা ভগবানের পাদপদ্মে—আপনার বলিতে যা কিছু অর্থাৎ স্ত্রী, পুত্র, ধন, জন গৃহাদি, এমন কি, নিজ দেহ, মন, আত্মা পর্য্যন্ত সমস্তই ভগবান শ্রীকৃষ্ণের বলিয়া নিবেদন করেন, এবং আপনাকে তাঁহার নিত্যদাস মনে করেন, তাঁহারা নিতান্ত আবশ্যক বোধে যাহা গ্রহণ করিয়া থাকেন, তাহা কদাচ স্বকীয় বিষয়-ভোগেচ্ছায় নহে,—ভগবৎ-সেবার উপযুক্ততা লাভের জন্য ভগবৎ-প্রসাদ স্বরূপে স্বীকার করিয়া থাকেন। কিন্তু তদতিরিক্ত আর কোন দ্রব্যই তাহারা গ্রহণ করেন না। প্রহ্লাদাদি ভগবজ্জনের আশ্রয়ভূতা ভগবদ্বিষয়িণী নিষ্কাম রতি যেরূপে উদিত হয়, ভগবদ্দাস্যে এই কামনার উদয়ও সেই প্রকারে হইয়া থাকে।

অতএব ভাই সব ! শ্রীকৃষ্ণচরণে এইরূপে দেহ মন সমর্পণ করিয়া একবার—"কৃষ্ণ হে ! আমি তোমার দাস হইলাম" বল—সঙ্গে সঙ্গে ভব-যাতনার অবসান হইয়া যাউক।

দয়াল প্রভু এইরূপ দাস্যভাবে শ্রীকৃষ্ণ-ভজনের মধুর উপদেশ দান করিতে করিতে সহসা বাহ্যভাব প্রকাশ করিয়া কহিলেন,—"বল দেখি, আমি

শিষ্যগণ একটু বিমর্ষভাবে উত্তর করিলেন,—"আপনি যে ব্যাখ্যা করিয়াছেন, তাহা সকলই সত্য এবং তাহা খণ্ডন করিবার কাহারও সাধ্য নাই ; কিন্তু আমরা যে উদ্দেশ্যে পাঠ করিতেছি, আপনার অর্থ সে উদ্দেশ্যব্যঞ্জক হয় নাই।"

এই কথা শুনিয়া প্রভু কহিলেন,—"তোমরা ঠিক করিয়া বল, আমার কি তবে পুনরায় বায়ুবিকার উপস্থিত হইয়াছে ? আমি সূত্র-বৃত্তির কিরূপ ব্যাখ্যা করিয়াছি ?

শিষ্যগণ বিনীতভাবে বলিলেন,—"পণ্ডিত ! আপনি সূত্র, বৃত্তি, টীকায় সর্ব্বত্রই এক কৃষ্ণতত্ত্ব ভিন্ন অন্য কিছুই ব্যাখ্যা করেন নাই। আবার সেদিন রত্নগর্ভ আচার্য্যের বাড়ীতে শ্রীকৃষ্ণের রূপ বর্ণনার শ্লোক শ্রবণে আপনার যে এক অলৌকিক ভাবোদয় হইয়াছিল, তদ্দর্শনে আপনাকে সামান্য মনুষ্য বোধ হয় না। দশদিন হইল, আপনার এইরূপ আবিষ্টভাব দর্শন করিতেছি।"

প্রভু যেন একটু লজ্জিত হইয়া কহিলেন,—"দশদিন তোমাদের পাঠ বাদ যাইতেছে, একথা আমাকে জানাও নাই কেন ?"

শিষ্যগণ তখন করযোড়ে কহিলেন,—"পণ্ডিত ! জানাইতে সাহস করি নাই। আপনি যে ব্যাখ্যা করেন, তাহা শাস্ত্রের সার—শ্রীকৃষ্ণতত্ত্ব। কর্ম্মদোষে আমরা সে তত্ত্ব হৃদয়ঙ্গম করিতে পারি না। আমাদের এ অপরাধ মার্জ্জনা করিবেন।" ঠাকুর ছাত্রগণের বিনয়-মধুরবাক্যে সন্তুষ্ট হইয়া কহিলেন,—

"———ভাই সব ! কহিলা সুসত্য।
আমার এ সব কথা অন্যত্র অকথ্য ॥
কৃষ্ণবর্ণ একশিশু মুরলী বাজায়।
সবে দেখোঁ তাই ভাই ! বোলোঁ সর্ব্বথায় ॥
কত শুনি শ্রবণে সকল কৃষ্ণনাম।
সকল ভুবন দেখোঁ গোবিন্দের ধাম ॥
তোমা সভা স্থানে মোর এই পরিহার।
আজি হৈতে আর পাঠ নাহিক আমার ॥
তোমা সভাকার যার স্থানে চিত্ত লয়।
তার ঠাঞি পড় আমি দিলাম নির্ভয় ॥

কৃষ্ণ বিনু আর বাক্য না স্ফুরে আমার।
সত্য আমি কহিলাম চিত্ত আপনার ॥ ২৪ ॥ চৈঃ ভাঃ।

ভাই সকল! আমি যাহা বলিতেছি, ইহা অন্যত্র অকথ্য। নিজজন বলিয়াই তোমাদিগকে একথা বলিতেছি। আমি যেই তোমাদিগকে পড়াইতে বসি, অমনই দেখি, একটী কৃষ্ণবর্ণ শিশু মুরলী বাজাইতে থাকেন; তাঁহার সেই মুরলীর মধুর ধ্বনি যতই আমার কর্ণে প্রবেশ করিতে থাকে, আমি বিবশ হইয়া কেবল কৃষ্ণনামই ব্যাখ্যা করিতে থাকি। তখন সকল ভুবন সেই গোবিন্দের ধামরূপেই নয়ন-গোচর হয়। অতএব তোমাদের নিকট এই ভিক্ষা, আজ হইতে আমি আর তোমাদিগকে পাঠ দিতে পারিব না; তোমরা যাঁহার নিকট ইচ্ছা গিয়া পাঠ অভ্যাস করিবে। আমি সত্যই আপনার মনের কথা প্রকাশ করিতেছি,—কৃষ্ণ কথা ভিন্ন আমার মুখে অন্য কথা স্ফুরিত হয় না।"

এই বলিয়া প্রভু অশ্রু-সিক্তবদনে পুস্তক বাঁধিতে লাগিলেন। তখন শিষ্যগণও রোদন করিতে করিতে করযোড়ে কহিলেন,—"গুরুদেব! আপনাকে ত্যাগ করিয়া অন্য অধ্যাপকের নিকট অধ্যয়ন করিতে আমাদের আর প্রবৃত্তি হইতেছে না ? আপনার শ্রীচরণ-প্রসাদে যাহা শিক্ষা করিলাম, ইহাই আমাদের যথেষ্ট! আপনার মুখে যে মধুর ব্যাখ্যা শ্রবণ তাহাই আমাদের হৃদয়ে জন্ম জন্ম জাগরুক থাক্। আজ হইতে আমরাও সঙ্কল্প করিলাম, আপনি ব্যতীত অন্য অধ্যাপকের নিকট কখনও পড়িব না।"

এই কথা শুনিয়া শ্রীশচীনন্দন আনন্দে পুলকিত হইয়া সেই মহাভাগ্যবান্ শিষ্যগণকে স্নেহালিঙ্গন দানে কৃতার্থ করতঃ আশীর্ব্বাদ করিলেন,—

"দিবসেকো আমি যদি হই কৃষ্ণদাস।
তবে সিদ্ধ হউ তোমা সভার অভিলাষ ॥
তোমরা সকলে লহ কৃষ্ণের শরণ।
কৃষ্ণনামে পূর্ণ হউ সবার বদন ॥
নিরবধি শ্রবণে শুনহ কৃষ্ণনাম।
কৃষ্ণ হউ তোমা সভাকার ধন প্রাণ ॥
যে পড়িল সেই ভাল আর কার্য্য নাই।
সবে মিলি কৃষ্ণ বলিবাও একঠাঁই ॥

কৃষ্ণের কৃপায় শাস্ত্র স্ফুরুক সবার।
তুমি সব জন্ম জন্ম বান্ধব আমার॥ ২৫॥ চৈঃ ভাঃ।

এই অমৃত-মধুর আশীর্ব্বাদ বাক্য শুনিয়া শিষ্যগণ পরমানন্দে প্রভুর পাদ-পদ্মে প্রণাম করিলেন,—এই যে লুঠাইলেন, এই হইতেই তাঁহারা প্রভুর চির দাস হইলেন। তাঁহারা তো চিরকালই শ্রীকৃষ্ণের দাস, কেবল জীব-শিক্ষার জন্যই এইরূপ লোক-ব্যবহার !!

অনন্তর পতিতপাবন প্রভু ভুবনে মঙ্গল-মধুর নাম সংকীর্ত্তনের বিজয় বৈজয়ন্তী উড্ডীন করিবার উদ্দেশ্যে শিষ্যগণকে সম্বোধন করিয়া কহিলেন,— "ভাই সব! আমরা এতদিন ধরিয়া একত্র পড়িলাম, শুনিলাম। এক্ষণে একবার কৃষ্ণকীর্ত্তন করিয়া আমার প্রাণের সাধপূর্ণ কর।"

শিষ্যগণ কহিলেন,—"সে সংকীর্ত্তন কেমন আমরা জানি না ত!"

তখন শ্রীশচীনন্দন আপনি হাত তালি দিয়া কৃষ্ণ-কীর্ত্তন শিখাইতে লাগিলেন। জীবের পরিত্রাণের মূলমন্ত্র সে কৃষ্ণ-কীর্ত্তন এই,—

"হরি হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ।
গোপাল গোবিন্দ রাম শ্রীমধুসূদন॥"

শুভ নাম সংকীর্ত্তনের এই প্রথম সৃষ্টি। করুণানিধি শ্রীগৌরাঙ্গ কঠোর সাধনার আবরণ মোচন করিয়া কলির দুর্ব্বল জীবকে এই এক আনন্দময় নূতন পথ প্রদর্শন করিলেন। পূর্ব্বে যাগ, যজ্ঞ, তপ, অর্চ্চনাদিই শ্রীকৃষ্ণ-প্রাপ্তির উপায় নির্দ্দিষ্ট ছিল; কিন্তু ভগবানের নাম লইয়া নাচিলে গাহিলেও যে তাঁহার শ্রীচরণ-কমল অনায়াসে লাভ করা যায়, সেই কথা প্রভু আপনি যজিয়া জীবকে এই প্রথম শিখাইলেন।

## চতুর্থ লহরী।

"আপনে কীর্ত্তন-নাথ করেন কীর্ত্তন।"

কীর্ত্তন-রস-বিনোদ শ্রীগৌর-সুন্দর শ্রীনবদ্বীপে যে প্রথম শ্রীনাম কীর্ত্তনের তরঙ্গ উঠাইলেন, সে অমিয় তরঙ্গের কথা ক্রমে নদীয়ার ঘরে ঘরে প্রচার হইয়া পড়িল। পরে শ্রীঅদ্বৈতের ভক্তি-সভাতেও সে কথা আলো-

চিত হইতে লাগিল। নদিয়ার দিগ্বিজয়ী নিমাই পণ্ডিত একজন পরম ভগবদ্ভক্ত হইয়াছেন শুনিয়া, ভক্তমাত্রেই মহা আনন্দিত হইলেন। ঠাকুর এখন শ্রীবাসাদি ভক্তগণকে দর্শন করিয়া নমস্কার করেন, নানামতে দৈন্য জ্ঞাপন করেন। ভক্তগণও তাঁহাকে প্রাণ ভরিয়া আশীর্ব্বাদ করিয়া থাকেন। প্রভু তাঁহাদের সেই আশীর্ব্বাদ বাক্য শুনিয়া প্রীতিপ্রফুল্লমুখে বলেন,—

"তোমরা সে কর সত্য মোরে আশীর্ব্বাদ।
তোমরা বা কেনে অন্য করিবা প্রসাদ॥
তোমরা সে পার কৃষ্ণভজন দিবারে।
দাসে সেবিলে সে কৃষ্ণ অনুগ্রহ করে॥
তোমরা যে আমার শিখাও বিষ্ণুধর্ম্ম।
তেঁই বুঝি আমার উত্তম আছে কর্ম্ম॥
তোমা সভা সেবিলে সে কৃষ্ণভক্তি পাই॥ ২৬॥ চৈঃ ভাঃ

আপনারা "কৃষ্ণপদে তোমার ভক্তি হউক" বলিয়া যে আশীর্ব্বাদ করিলেন, ইহা অতি সত্য। অন্য অনুগ্রহই বা করিবেন কেন? আপনারা যে ভগবদ্ভক্ত! আপনারাই ত কৃপা করিয়া জীবকে কৃষ্ণ-ভজন শিক্ষা-দান করিয়া থাকেন। কৃষ্ণভক্তের চরণসেবা করিলে স্বয়ং শ্রীকৃষ্ণও অনুগ্রহ করেন। কৃষ্ণ নিজমুখেই তাহা প্রকাশ করিয়াছেন,—

বৈষ্ণবান্ ভজকৌন্তেয় মা ভজস্বান্য দেবতাঃ।
পুনন্তি বৈষ্ণবাঃ সর্ব্বে সর্ব্বদেবমিদং জগৎ॥
শ্রীহঃ ভঃ বিঃ ধৃত আদিপুরাণ বচন।

হে অর্জ্জুন! কেবল বৈষ্ণবগণের আরাধনা কর, অন্য দেবতার ভজনায় প্রয়োজন নাই; কারণ বৈষ্ণবগণ সমস্ত দেবতা ও জগতকে পবিত্র করিয়া থাকেন।

যে মে ভক্তজনাঃ পার্থ ন মে ভক্তাশ্চ তে জনাঃ।
মদ্ভক্তানাঞ্চ যে ভক্তা স্তে মে ভক্ততমা মতাঃ॥

হে ধনঞ্জয়! যাহারা আমার ভক্ত তাহাদিগকে প্রকৃত ভক্ত বলা যায় না। যাহারা আমার ভক্তের ভক্ত, তাহারাই সর্ব্বোত্তম ভক্ত বলিয়া

অতএব আপনারা আমাকে যে "কৃষ্ণভক্তি হউক" বলিয়া আশীর্ব্বাদ

করিতেছেন বা কৃষ্ণ-ভজন করিতে শিক্ষাদান করিতেছেন, ইহাতে আমি বুঝিতেছি, নিশ্চয় পূর্ব্বজন্মে আমার কোন সুকৃতি থাকিবে। যাহা হউক আপনাদের সেবা করিলেই আমার কৃষ্ণভক্তি লাভ হইবে।"

এই বলিয়া ঠাকুর জীবকে বৈষ্ণব-সেবার আদর্শ দেখাইবার জন্য দীন ভাবে কাহার বস্ত্র, কাহার ফুলের সাজি, কাহারও বা কুশ-গঙ্গামৃত্তিকা প্রভৃতি স্নানের সময় বহিয়া লইয়া যান, কাহারও বা নিকটে গিয়া সাষ্টাঙ্গে প্রণাম করেন; তখন বৈষ্ণবগণ সম্ভ্রম সহকারে "কর কি? কর কি?" বলিয়া তাঁহার হস্তধারণ করেন এবং কায়মনোবাক্যে আশীর্ব্বাদ জানাইয়া বলেন,—"বাপ! নবদ্বীপে যে সকল অধ্যাপক আছেন, তাঁহারা কৃষ্ণভক্তি ব্যাখ্যা করা দূরে থাক্, সর্ব্বক্ষণ কৃষ্ণ-কীর্ত্তনের নিন্দাই করিয়া থাকেন। পাপীষ্ঠ শ্রোতাগণও সেই বাক্য ধরিয়া আমাদিগকে তৃণ-তুচ্ছজ্ঞান করে। এইরূপে কৃষ্ণকীর্ত্তন প্রচারের কোথাও সম্ভাবনা না দেখিয়া সন্তাপে আমাদের হৃদয় দগ্ধ হইতেছে। বাপ! এক্ষণে দেখিতেছি, শ্রীকৃষ্ণ সকলের প্রতি প্রসন্ন হইয়াছেন। যেহেতু, তুমি এই পথে প্রবেশ করিয়াছ, তোমা হইতে পাষণ্ডীগণের দর্প চূর্ণ হইবার আশা করি। তোমার পাণ্ডিত্য-প্রতিভা যেমন সর্ব্বত্র প্রচারিত হইয়াছে, বৎস! চিরজীবী হও, সেইরূপ তোমা হইতে কৃষ্ণ-গুণ-গ্রামও সর্ব্বত্র সুব্যক্ত হউক।"

ভক্তবৎসল প্রভু ভক্তগণের দুঃখে কাতর হইয়া সত্বর আত্ম প্রকাশ করিবার মনস্থ করিয়া কহিলেন,—

"———তুমি সব কৃষ্ণের দয়িত।
তোমরা যে বোল, সেই হইবে নিশ্চিত॥
ধন্য মোর জীবন তোমরা বল ভাল।
তোমরা রাখিলে গ্রাসিবারে নারে কাল॥
কোন ছার হয় পাপ পাষণ্ডীরগণ।
সুখে গিয়া কর কৃষ্ণচন্দ্রের কীর্ত্তন॥
ভক্ত দুঃখ প্রভু কভু সহিতে না পারে।
ভক্ত লাগি কৃষ্ণের সর্ব্বত্র অবতারে॥
এত বুঝি তোমরা আনাইবা কৃষ্ণচন্দ্র।
নবদ্বীপে করাইবা বৈকুণ্ঠ আনন্দ॥

তোমা সভা হৈতে হবে জগৎ উদ্ধার।
করাইবা তোমরা কৃষ্ণের অবতার"॥
সেবক করিয়া মোরে সভেই জানিবা।
এই বর, মোরে কভু না পরিহরিবা॥ ২৭॥ চৈঃ ভাঃ।

আপনারা শ্রীকৃষ্ণের অতি প্রিয়জন। আপনারা যে কথা বলিতেছেন, তাহা যে ধ্রুব সত্য হইবে, তাহাতে বিচিত্র কি? অতএব আমার জীবন ধন্য,—যে আমার দ্বারা কৃষ্ণ-ভক্তির প্রচার হইবে। আর আপনারা আমাকে "চিরজীবী হও" বলিয়া যে আশীর্ব্বাদ করিলেন, তাহা সত্য হইয়াও আশ্চর্য্যের বিষয় নহে। কারণ, আপনারা যাহাকে রক্ষা করেন, কালও তাহাকে গ্রাস করিতে পারে না।

নূনং ভাগবতা লোকে লোকরক্ষা বিশারদাঃ।
ব্রজন্তি বিষ্ণুনাদিষ্টা হৃদিস্থেন মহামুনে॥
ভগবানেব সর্ব্বত্র ভূতানাং কৃপয়া হরিঃ।
রক্ষণায় চরল্লোকান্ ভক্তরূপেণ নারদ॥
শ্রীহঃ ভঃ বিঃ ধৃত স্কান্দবচন।

হে মহামুনি নারদ! লোকরক্ষাবিশারদ ভগবদ্ভক্তগণ হৃদয়স্থিত শ্রীহরির আজ্ঞানুবর্ত্তী হইয়া সংসারে বিচরণ করেন। ফলতঃ, ভগবান শ্রীহরিই কৃপা পূর্ব্বক জীবগণের রক্ষা বিধানের জন্য ভক্তরূপে অখিল লোকে পরিভ্রমণ করেন।

আবার বৃহন্নারদীয় পুরাণে ভগবান স্বয়ংই শ্রীমুখে প্রকাশ করিয়াছেন,—

অহমেব দ্বিজশ্রেষ্ঠ নিত্যং প্রচ্ছন্ন বিগ্রহঃ।
ভগবদ্ভক্তরূপেণ লোকান্ রক্ষামি সর্ব্বদা॥

হে দ্বিজবর! আমি নিত্য প্রচ্ছন্ন দেহে ভগবদ্ভক্তরূপে সর্ব্বদা অখিল লোক রক্ষা করিয়া থাকি।

অতএব আপনারা যাহাকে কৃপা করিয়া রক্ষা করেন, তাহার আধি ব্যাধি বা অকালমৃত্যু কখন সম্ভব হইতে পারে না। বিশেষতঃ আপনাদের কৃপা দুর্গের মধ্যে থাকিলে যখন সর্ব্বগ্রাসী কালেরও ভয় থাকে না, তখন পাপী পাষণ্ডীগণ ত অতি তুচ্ছ। আপনারা স্বচ্ছন্দে কৃষ্ণনাম কীর্ত্তন করিতে

আপনাদের মধ্যে আসিয়া উদিত হইবেন। ভক্তগণের জন্যই যে ভগবানের অবতার তাহা সর্ব্বত্রই দৃষ্ট হইয়া থাকে। "পরিত্রাণায় সাধুনাং" ইত্যাদি গীতায় শ্রীভগবদুক্তিই তাহার প্রকৃষ্ট প্রমাণ। অতএব আপনাদের যেরূপ অকৈতব আর্ত্তি, উৎকণ্ঠা ও প্রাণের আবেগ দর্শন করিতেছি, তাহাতে বোধ হইতেছে,—আপনারা সেই সর্ব্বানন্দ-কন্দ শ্রীকৃষ্ণচন্দ্রকে নিশ্চয়ই অবতার করাইবেন এবং এই নবদ্বীপে শ্রীবৈকুণ্ঠের আনন্দ-তরঙ্গ উঠাইবেন। সুতরাং আপনাদের হইতেই জগতের উদ্ধার সাধন হইবে—মূঢ়াত্মা জীব সকল কলির করাল-কবল হইতে নিস্তার লাভ করিবে, সন্দেহ নাই। অতএব আপনারা আমাকে সেবক জ্ঞানে, এই বর দিন্—যেন আপনাদের কৃপা সঙ্গে বঞ্চিত না হই।"

প্রভুর এইরূপ দৈন্যবিনয়ে ভক্তগণ অতিশয় সন্তুষ্ট হইয়া নানা মতে আশীর্ব্বাদ করিতে লাগিলেন। এইরূপে কিছুদিন গত হইলে দয়াল শ্রীগৌরাঙ্গ ভক্ত-দুঃখ-বিমোচন মানসে সহসা বৈষ্ণবাবেশ প্রকাশ করিলেন। মহা সাত্ত্বিক-ভাব-নিচয় তাঁহার শ্রীঅঙ্গে পূর্ণ-পরিস্ফুট হইয়া উঠিল। তিনি উন্মাদের ন্যায় কখন হাস্য করেন, কখন রোদন করেন, কখন বা মূর্চ্ছিত হইয়া পড়েন। শ্রীশচীমাতা তাঁহার সেই অদ্ভুত ভাবান্তর দর্শন করিয়া যারপর নাই চিন্তান্বিত হইলেন। নানাজনে নানা কথার আন্দোলন করিয়া শেষে স্থির করিলেন,—প্রভুর বায়ু-বিকার পুনঃপ্রবল হইয়াছে। উদার-প্রকৃতি শচী কোন কর্ত্তব্য স্থির করিতে না পারিয়া লোক দ্বারা শ্রীবাস পণ্ডিতকে ডাকিয়া পাঠাইলেন। শ্রীবাস যথা সময়ে প্রভুর বাটীতে উপস্থিত হইলেন। প্রভু শ্রীতুলসী প্রদক্ষিণ করিতে করিতে ভক্ত শ্রীবাসকে দর্শন করিয়া প্রেমাবেশে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। প্রভুর সেই অপূর্ব্ব ভাবোদ্গম সন্দর্শনে শ্রীবাসের হৃদয় তখন হর্ষ-বিস্ময়ে প্লুত হইয়া উঠিল। তিনি মনে মনে নিশ্চয় করিলেন—ইহা তো মহা ভক্তিযোগ, কে ইহাকে বায়ুবিকার বলে?

কিছুক্ষণ পরে প্রভু প্রকৃতিস্থ হইয়া শ্রীবাসকে কহিলেন—

"কি বুঝ পণ্ডিত! তুমি মোহর বিধানে।
কেহ বলে মহাবায়ু, বান্ধিবার তরে।
পণ্ডিত! তোমার চিত্তে কিলয় আমারে?" ॥২৮॥ চৈঃ ভাঃ ॥

পণ্ডিত! তুমি আমার সম্বন্ধে কি ব্যবস্থা করিতেছ? কেহ কেহ আমার

মহাবায়ু-বিকার উপস্থিত হইয়াছে বলিয়া আমাকে বন্ধন করিতে উপদেশ দেয়। পণ্ডিত! তুমি কি বুঝিতেছ?"

তখন শ্রীবাস পণ্ডিত হাসিয়া বলিলেন,—"তোমার এ বায়ু-বিকার ব্রহ্মা-শিব শুকাদিরও বাঞ্ছনীয়। আমি এরূপ বায়ু বিকারের কিছুমাত্র পাইলেও কৃতার্থ হইয়া যাই। কে বলে ইহা বায়ু,—ইহা মহাভক্তি-যোগ! নিশ্চয়ই তোমার প্রতি শ্রীকৃষ্ণের অনুগ্রহ হইয়াছে।"

এই কথা শুনিয়া প্রভু পরমানন্দে শ্রীবাসকে আলিঙ্গন করিলেন—

"সবে বলে বায়ু, সবে আশংসিলে তুমি।
আজি বড় কৃত কৃত্য হইলাঙ আমি।
যদি তুমি বায়ু হেন বলিতে আমারে।
প্রবেশিতোঁ আজি আমি গঙ্গার ভিতরে॥" চৈঃ ভাঃ ॥২৯॥

পণ্ডিত! তুমি যে আমার বায়ু-বিকার নহে বলিয়া সকলকে আশ্বাসিত করিলে, ইহাতে আমি ধন্য হইলাম। তুমিও যদি বায়ু-বিকার বলিতে তাহা হইলে আমি আজ নিশ্চয়ই গঙ্গায় প্রাণত্যাগ করিতাম।" কৃষ্ণ-ভক্ত হইয়া কৃষ্ণভক্তির লক্ষণ না বুঝিতে পারিলে তাহার চেয়ে দুঃখের বিষয় আর কি হইতে পারে—এই তাৎপর্য্যেই যেন প্রভু গঙ্গায় প্রাণ বিসর্জ্জনের ইচ্ছা প্রকাশ করিলেন।

অনন্তর শ্রীবাস শ্রীশচীদেবীকে কহিলেন—"আপনি দুঃখিত হইবেন না। ইহা নহে—কৃষ্ণ-ভক্তি। ইহাতে শ্রীকৃষ্ণের অনেক রহস্য দেখিতে পাইবেন।"

এইরূপে শ্রীশচীদেবীকে শান্ত করিয়া শ্রীবাস বাটী চলিয়া গেলেন; কিন্তু শচীর হৃদয়াকাশে আবার এক নূতন চিন্তা-মেঘের উদয় হইল।—বিশ্বরূপের ন্যায় নিমাইও বা সন্ন্যাস গ্রহণ করিয়া গৃহ-ত্যাগ করেন।

একদিন দয়াল শ্রীগৌরাঙ্গ, গদাধরকে সঙ্গে লইয়া শ্রীঅদ্বৈতাচার্য্যের বাটীতে উপস্থিত হইলেন। তখন আচার্য্য শ্রীতুলসী অর্চনা করিতেছিলেন। ভক্তাধীন ভাবময় প্রভু, তাঁহাকে দেখিবামাত্র ভূমিতে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। শ্রীঅদ্বৈত তাহার অপূর্ব্ব ভাব-তরঙ্গ দেখিয়া ভক্তিযোগ আরাধ্য দেবতা।—যাঁহাকে তিনি এতকাল গঙ্গাজল তুলসীদল দিয়া আকর্ষণ করিতেছিলেন সেই ভক্তের ভগবান সম্মুখে ধূলায় লুণ্ঠিত। শ্রীঅদ্বৈত আনন্দে বিহ্বল হইয়া সমস্ত পূজার

কিছুক্ষণ পরে প্রভু বাহ্য প্রকাশিয়া এবং স্বীয় চরণপ্রান্তে শ্রীঅদ্বৈতকে তাদৃশ আবিষ্টভাবে উপবেশন করিয়া থাকিতে দেখিয়া অতিশয় দৈন্য বিস্ময়ের সহিত কহিতে লাগিলেন—

"অনুগ্রহ তুমি মোরে কর মহাশয়।
তোমার আমি সে হেন জানিবে নিশ্চয়॥
ধন্য হইলাঙ আমি দেখিয়া তোমারে।
তুমি কৃপা করিলে সে কৃষ্ণনাম স্ফুরে॥
তুমি সে করিতে পার ভববন্ধ নাশ।
তোমার হৃদয়ে কৃষ্ণ সর্ব্বথা প্রকাশ॥" চৈঃ ভাঃ ॥৩০॥

জীবকে ভক্ত-ভাব শিখাইবার জন্য এবং ভক্তের মহিমা বাড়াইবার শ্রীগৌরহরি, কহিলেন—আচার্য্য আমি আপনার একান্ত অনুগত, আপনি আমাকে কৃপা করুন। আজ, আপনার দর্শন লাভ করিয়া ধন্য হইলাম। আপনার ন্যায় সাধুজনের কৃপা হইলেই মঙ্গল-মধুর কৃষ্ণনামও স্ফুরিত হইবে। ফলতঃ সাধু-সঙ্গই কৃষ্ণকথামৃতপানের একমাত্র কারণ। যথা—

প্রসঙ্গেন সতামাত্ম মনঃ শ্রুতি রসায়নাঃ।
ভ কীর্ত্তনীয়স্য কথাঃকৃষ্ণস্য কোমলাঃ॥
শ্রীহ, ভ, বি, ধৃত পদ্মপুরাণ বচন।

অর্থাৎ সৎ-প্রসঙ্গ নিবন্ধন কীর্ত্তনীয় শ্রীকৃষ্ণের কথা জীবগণের চিত্ত-সন্তোষ-দায়িনী, শ্রুতি সুখকরী ও কোমলা হইয়া থাকে। তাই, শ্রীভগবান্ ভক্তবর উদ্ধবকে বলিয়াছেন—

তেষু নিত্যং মহাভাগ মহাভাগেষু মৎকথাঃ।
সম্ভবন্তি হিতা নৃণাং জুষতাং প্রপুনন্ত্যঘং॥ শ্রীভাঃ ১১॥

হে মহাভাগ! শিষ্টজনহিতকরী আমার সম্বন্ধীয় কথা সাধুগণ সকাশেই স্ফুরিত হইয়া থাকে, যাঁহারা উহা শ্রবণ করেন, ঐসকল কথা হিতজনক হইয়া তাঁহাদের পাতক বিনাশ করিয়া দেয় অর্থাৎ বাসনার মূলোৎপাটন করিয়া সংসার দুঃখ বিনাশ করিয়া থাকে।

অতএব হে আচার্য্য! আপনি অনায়াসে ভব-বন্ধন নাশ করিতে সমর্থ; আপনার হৃদয়ে শ্রীকৃষ্ণ সর্ব্বদা বিরাজ করেন।

"ভক্তের হৃদয়ে যে কৃষ্ণের সতত বিশ্রাম" তাহা "সাধবো হৃদয়ং মহ্যং সাধূনাং হৃদয়ন্ত্বহং" ইত্যাদি বচনই প্রকৃষ্ট প্রমাণ। সাধুসঙ্গের ফলে যে জীবের

ভব-বন্ধ নাশ হয়, তাহা শ্রীভাগবতে দশমস্কন্ধে মুচুকুন্দের স্তুতি ; বর্ণিত আছে। তদ্ যথা—

ভবাপবর্গো ভ্রমতো যদা ভবে—
জনস্য তর্হ্যচ্যুত সৎ সমাগমঃ।
সৎ সঙ্গমো যর্হি তদৈব সদ্গতৌ
পরাবরেশে ত্বয়ি জায়তে মতিঃ॥

অর্থাৎ অচ্যুত! তোমার অনুগ্রহে সংস্কার-মগ্ন জীবের ভববন্ধন বিনাশ হইলেই তাহার সাধুসঙ্গ লাভ হইয়া থাকে! ফলতঃ সৎসঙ্গের আভাসেই ভববন্ধ বিনাশ হয়, এবং সৎসঙ্গ লাভ হইলে সর্ব্বসঙ্গ-নিবৃত্তি দ্বারা কার্য্য-কারণের নিয়ন্তা, সাধুগণের ও মুক্তগণের উত্তমা গতি স্বরূপ এবং শ্রীগোপীগণের ও শ্রীরুক্মিণ্যাদি মহিষীগণের স্বামী স্বরূপ যে তুমি, তোমাতে বুদ্ধির উদয় হয়। সুতরাং তোমাতে ভক্তি জন্মিলেই মুক্তি লাভ হইয়া থাকে। অতএব ভক্ত-সঙ্গের যে কি অপার মহিমা তাহা লিখিয়া শেষ করা যায় না।

শ্রীগৌরাঙ্গের এইরূপ ভক্তজন-সুলভ অতি দৈন্ত বিনয় দর্শনে শ্রীঅদ্বৈতের হৃদয়ে একটু সন্দেহের ছায়া প্রতিভাত হইল। তিনি প্রভুকে পরীক্ষা করিবার জন্ত মনেমনে স্থির করিলেন—

"সত্য যদি প্রভু হয়ে, মুঞি হও দাস।
তবে মোরে বান্ধিয়া আনিবা নিজপাশ॥"

অনন্তর শ্রীঅদ্বৈত নবদ্বীপ পরিত্যাগ করিয়া শান্তিপুর নিজালয়ে প্রস্থান করিলেন।

এই ঘটনার পর হইতেই শ্রীবাসের ভবনে প্রতিদিন নাম সঙ্কীর্ত্তন হইতে লাগিল। একদা মুরারি, সদাশিব, গদাধর প্রভৃতি ভক্তমণ্ডলী শ্রীগৌরাঙ্গকে বেষ্টন করিয়া বসিয়া আছেন। শ্রীগৌরাঙ্গ অদ্ভুত প্রেমাবিষ্ট হইয়া কখন রোদন করিতেছেন—সে রোদনে পাষাণবক্ষও বিগলিত হয়, আবার কখন কাহারও কণ্ঠধারণ করিয়া কাতর ভাবে নিবেদন করিতেছেন—ভাই, কৃষ্ণ কোথা যদি জান, তাঁহাকে আনিয়া আমার প্রাণ বাঁচাও। ভাই সব! আমার দুঃখের কথা শুন, আমি প্রাণ-কানাইকে পাইয়াও হারাইয়াছি—

"কানাঞির নাটশালা নামে এক গ্রাম।

তমাল শ্যামল এক বালক সুন্দর।
নবগুঞ্জা সহিত কুন্তল মনোহর॥
বিচিত্র ময়ূরপুচ্ছ শোভে তদুপরি।
ঝলমল মণিগণ লখিতে না পারি॥
হাতেতে মোহন বাঁশী পরম সুন্দর।
চরণে নূপুর শোভে অতি মনোহর॥
নীল স্তম্ভ জিনি ভুজে রত্ন অলঙ্কার।
শ্রীবৎস কৌস্তুভ বক্ষে শোভে মণিহার॥
কি কহিব সে পীত ধটীর পরিধান।
মকর কুণ্ডল শোভে কমল নয়ান॥
অমার সমীপে আইলা হাসিতে হাসিতে।
আমা, আলিঙ্গিয়া পলাইলা কোন ভিতে॥" চৈঃ ভাঃ ॥৩১॥

প্রভু এমন ভাবে এই কথাগুলি বলিলেন, শুনিয়া ভক্তগণ কি এক অচিন্ত্য ভাবের আবেশে বিমুগ্ধ হইয়া গেলেন। তখন তাঁহারা শ্রীবৈকুণ্ঠ অপেক্ষাও প্রভুর সঙ্গে অধিক আনন্দ উপভোগ করিতে লাগিলেন। বলিলেন—"নিমাই! তোমাকে পাইয়া আমরা ধন্য হইলাম। তুমি আমাদের মধ্যে সকলের নায়ক হইয়া কীর্ত্তন প্রচার কর। পাষণ্ডগণের বাক্যবাণে আমাদের হৃদয় দগ্ধ হইতেছে তুমি প্রেম-জলে তাহা শীতল কর।"

ভক্ত-ব্যথাহারী শ্রীগৌরাঙ্গসুন্দর প্রসন্নমুখে সকলকে আশ্বাস প্রদান করিয়া গৃহে গমন করিলেন। কিন্তু গৃহে গিয়াও সেই আবিষ্ট ভাব—সেই আর্ত্তি, সেই রোদন—সেই উদ্দাম প্রেমের তরঙ্গ! এইরূপ দিবানিশিই তিনি কীর্ত্তন বিলাসে নিমগ্ন হইলেন। অল্পদিন মধ্যেই শতশত ভক্ত-কণ্ঠ সম্মিলনে সঙ্কীর্ত্তনরঙ্গের আনন্দময় তরঙ্গ নদীয়ায় উদ্বেলিত হইয়া উঠিল। পাষণ্ড বহির্ম্মুখের প্রাণে তাহা সহ্য হইল না। তাহারা শ্রীবাসাদি ভক্তগণকে দমন করিবার নিমিত্ত রাজদ্বারে অভিযোগ আনয়ন করিল। ভক্তগণ—"গোবিন্দ যাহা করিবেন তাহাই হইবে"—ভাবিয়া বিচলিত হইলেন না।—কেবল মনের দুঃখে নীরবে উষ্ণশ্বাস পরিত্যাগ করিলেন।

একদিন জনরব উঠিল, শ্রীনিমাই পণ্ডিত ও শ্রীবাসাদি ভক্তগণকে ধরিবার জন্য রাজ-সৈন্য নৌকাযোগে আসিতেছে। এই সংবাদে শ্রীবাসাদি ভক্তগণ পর্য্যন্ত একটু ভয় পাইলেন। দয়াল প্রভু ভক্তগণের হৃদয়ের ভাব বুঝিতে

পারিয়া, এবং তিনি যে ভক্তের রক্ষা, জীবের শিক্ষা আর দুষ্টের দণ্ড বিধানের নিমিত্ত স্বয়ং অবতীর্ণ হইয়াছেন, তাহা ভক্তগণের মধ্যে একটু পরিস্ফুট করিবার মানসে, মদন-সুন্দর-বেশে নির্ভয়ে গঙ্গাতীরে বেড়াইতে লাগিলেন। অনন্তর সহসা "মুঞি সেই, মুঞি সেই' বলিয়া গর্জ্জন করিতে করিতে শ্রীবাসের মন্দিরে উপস্থিত হইলেন। শ্রীবাস তখন পুজান্তে নৃসিংহদেবের ধ্যান করিতে-ছিলেন—প্রভু তাঁহাকে ডাকিয়া বলিলেন—"আরে! শ্রীবাসিয়া! কি করিতে-ছিস্—এই দেখ আমি আসিয়াছি—

কাহারে বা পূজিস্, করিস্ কার ধ্যান।
যাহারে পূজিস্, তারে দেখ বিদ্যমান॥" চৈঃ ভাঃ ॥৩২॥

শ্রীবাস ক্রোধে, বিরক্তে, কৌতূহলে সমাধি ভঙ্গ করিয়া চাহিয়া দেখিলেন—যাহা দেখিলেন, তাহাতে তিনি হর্ষ-বিস্ময়ে একেবারে স্তম্ভিত হইয়া পড়িলেন। সত্যই তো, সম্মুখে তাঁহার আরাধ্য বস্তু নিমাইবেশে বিদ্যমান! সেই হুঙ্কার, সেই তেজঃ, সেই মূর্ত্তি দর্শনে শ্রীবাস কাঁপিতে লাগিলেন, তাঁহার আর বাক্যস্ফূর্ত্তি হইল না। প্রভু তখন তাঁহাকে ডাকিয়া বলিলেন—

"——আরে শ্রীনিবাস!
এতদিন না জানিস আমার প্রকাশ॥
তোর উচ্চ সঙ্কীর্ত্তনে নাড়ার হুঙ্কারে।
ছাড়িয়া বৈকুণ্ঠ আইলু সর্ব্ব পরিবারে॥
নিশ্চিন্তে আছহ তুমি আমারে আনিয়া।
শান্তিপুরে গেলা নাড়া আমারে এড়িয়া॥
সাধু উদ্ধারিমু, দুষ্ট বিনাশিমু সব।
তোর কিছু চিন্তা নাই পড় মোর স্তব॥ চৈঃ ভাঃ ॥৩৩॥

শ্রীবাস! তোমার উচ্চ সঙ্কীর্ত্তন ও নাড়ার অর্থাৎ শ্রীঅদ্বৈতাচার্য্যের হুঙ্কারে আমি সপরিকরে শ্রীবৈকুণ্ঠ হইতে অবতীর্ণ হইয়াছি। "তোমার " ইহার তাঁৎপর্য্য এই যে, "মদ্ভক্তাঃ যত্র গায়ন্তি তত্র তিষ্ঠামি নারদ।" এই বাক্য সার্থক করিবার জন্যই আমি তোমাদের মধ্যে আসিয়াছি। নাড়া (শ্রীঅদ্বৈত) তো শান্তিপুর চলিয়া গেল, তুমি আমাকে আনিয়া নিশ্চিন্ত আছ কেন? আমি "পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্" অবতীর্ণ হইয়াছি। তোমার আর আর কাহা হইতেও ভয় নাই। তুমি যেরূপ আমার ধ্যান পূজা ও স্তব করিতে ছিলে, সেইরূপ ভাবেই স্তব কর।"

"ইনিই কি শ্রীভগবান! ইনিই কি সেই যোগীজনের ধ্যান-গম্য ইন্দ্রিয় মনের অগোচর বস্তু! না, না, তা'ও কি সম্ভব হয়?"—এইরূপ সন্দেহ দোলায় শ্রীবাসেরচিত্ত আন্দোলিত হইতেছে, জানিয়াই যেন শ্রীগৌরহরি শ্রীবাসকে স্তব করিকে অনুমতি করিলেন। তিনি আভাসে বুঝাইলেন—"যে যথা মাং প্রপদ্যন্তে তাংস্তথৈব ভজাম্যহং'' অর্থাৎ যাহারা যেমন ভাবে ভজনা করে আমিও তাহাদিগকে সেই ভাবে ভজনা করি। শ্রীঅদ্বৈত বা শ্রীবাসাদি ভক্তগণ তাঁহাকে অতি নিজজন স্বরূপে ভজনা করিতেছেন, তাই, শ্রীভগবানও সকল ঐশ্বর্য্য ত্যাগ করিয়া তাঁহাদের মধ্যে অতি নিজ-জন স্বরূপে আসিয়া উদিত হইলেন। তবে যে তিনি এই ঐশ্বর্য্য প্রকাশ করিলেন, ইহা কেবল তিনিই যে সেই শ্রীভগবান—অনন্ত করুণার সাগর, জীবের উদ্ধার সাধনের নিমিত্ত আসিয়াছেন তাহা ভক্তগণকে জানাইবার জন্য ভিন্ন অন্য কি উদ্দেশ্য আছে বুঝা যায় না।

প্রভুর মধুময় আশ্বাস বাক্যে শ্রীবাসের হৃদয়খানি শান্তির সুখ-সৌন্দর্য্যে ভরিয়া উঠিল, প্রাণের মাঝে এক অপূর্ব্ব নবশক্তির সঞ্চার হইল। তিনি বাষ্পবিগলিত-নয়নে ভক্তি-গদ্‌গদ-আবেগকণ্ঠে প্রাণ-প্রিয় আরাধ্যধন শ্রীশচীনন্দনকে নানা প্রকারে স্তব করিতে লাগিলেন। শ্রীবাসের সেই প্রীতিমাখা স্তুতি-পুষ্পাঞ্জলি উপহারে ভক্তের ঠাকুর শ্রীগৌরভগবান্ অতিশয় সন্তুষ্ট হইলেন। কহিলেন—

"স্ত্রীপুত্র আদি যত তোমার বাড়ীর।
দেখুক আমার রূপ করহ বাহির॥
সস্ত্রীক হইয়া পূজ আমার চরণ।
বর মাগি লেহ যেন ইচ্ছা লয় মন॥" চৈঃ ভা ॥৩৪॥

শ্রীবাস! তোমার স্ত্রী, পুত্র, দাস, দাসী প্রভৃতি সকল পরিজনকে ডাক, সকলেই আমার এই প্রকাশ-রূপ নয়ন ভরিয়া দর্শন করুক—দেখিয়া কৃত কৃতার্থ হউক। আবার "সস্ত্রীকো ধর্ম্মমাচরেৎ" এই শাস্ত্রের উপদেশ বাক্য সার্থক করিবার জন্য তুমিও সস্ত্রীক হইয়া আমার চরণ পূজা কর এবং অভীপ্সিত বর চাহিয়া লও। আমি তোমার অকপট ভক্তি-পাশে একান্ত বশীভূত হইয়াছি। শ্রীবাস তাহাই করিলেন; বিষ্ণু পূজার যে সকল উপচার ছিল, প্রভুর চরণ কমলে তাহা মন্ত্রপূত করিয়া অর্পণ করিলেন এবং ঠাকুরের শ্রীচরণ-কমলে লুঠাইয়া রোদন ভিন্ন আর কিছুই বলিতে বা যাচ্ঞা করিতে পারিলেন না।

ভক্তবৎসল প্রভু ভক্তের হৃদয়গত ভাব বুঝিয়া সকলের মস্তকে স্বীয় অভয় পদারবিন্দের ছায়া দান করিলেন এবং স্মিত-প্রফুল্ল-বদনে "মোরে চিত্ত হউ সবাকার" বলিয়া আশীর্ব্বাদ করিলেন। অনন্তর শ্রীবাসকে ডাকিয়া আশ্বাস বাক্যে কহিলেন—

"অয়ে শ্রীনিবাস কিছু মনে ভয় পাও।
শুনি তোমা ধরিতে আইসে রাজ নাও॥
অনন্ত ব্রহ্মাণ্ড মাঝে যত জীব বৈসে।
সবার প্রেরক আমি আপনার রসে॥
মুঞি যদি বলাও সেই রাজার শরীরে।
তবে সে বলিব সেহ ধরিবার তরে॥" চৈঃ ভাঃ॥ ৩৫॥

শ্রীবাস! তোমাকে ও আমাকে ধরিবার জন্য রাজার নৌকা আসিতেছে, একথা শুনিয়া তুমি ভয় পাইয়াছ নাকি? ভয় কি; অনন্ত ব্রহ্মাণ্ড মাঝে যত জীব আছে; আমি একাংশ স্বরূপে সকলেই ব্যষ্টিরূপে প্রেরক হইয়া অবস্থান করিতেছি। আমার প্রেরণাতেই জীব কোন কার্য্য করিতে সমর্থ হয়। অতএব আমি যদি রাজার শরীরে তোমাকে ধরিয়া লইয়া যাইতে আদেশ করি; তবেই তো তোমাকে ধরিয়া লইয়া যাইবে? নতুবা সাধ্য কি? যদি তাহা না হয়, রাজার স্বতন্ত্র ইচ্ছা বশতঃ রাজ নৌকা আসিয়া উপস্থিত হয়, তাহাতেই বা ভয় কি? আমিই আগে নৌকায় উঠিয়া বসিব। এবং যখন রাজার নিকটে যাইয়া তাঁহাকে ভক্তির মহিমা—ভক্তের প্রভাব ভাল করিয়া দেখাইব। রাজার হস্তী, ঘোড়া, মৃগ, পক্ষী হইতে স্বয়ং রাজা ও তাহার পরিকরগণকে পর্য্যন্ত "কৃষ্ণ কৃষ্ণ" বলিয়া কাঁদাইব। ইহাতে তোমার প্রত্যয় না হইলে, আমি সাক্ষাতেই প্রদর্শন করিতেছি।"

এই বলিয়া ঠাকুর শ্রীবাসের ভ্রাতৃকন্যা চারিবৎসর বয়স্কা বালিকা নারায়ণী"কে ডাকিলেন। নারায়ণী নিকটে আসিলে কহিলেন—"নারায়ণি! কৃষ্ণ বলিয়া কান্দ।" আজ্ঞামাত্র বালিকা কৃষ্ণ-প্রেমে অধীরা হইয়া "হা কৃষ্ণ" বলিয়া রোদন করিতে লাগিল। নয়নজল অঙ্গ বাহিয়া ধরণীতল সিক্ত করিল। তখন শ্রীগৌরাঙ্গ ঈষৎ হাস্য করিয়া বলিলেন—"কেমন তোমরা এখন নির্ভয় হইলে তো! যদি রাজার কাছে যাই তাহাকেও এমনই ভাবে কাঁদাইব।"

ভক্ত-ভয়-হারী শ্রীগৌরহরি এইরূপ ঐশ্বর্য প্রকাশে শ্রীবাসাদি অন্তরঙ্গ

আশ্বাসিত করিয়া ভাব সাঙ্গোপন করিলেন। তিনি এখন আর ভবারাধ্য ভগবান নহেন—নদীয়ার নিমাই পণ্ডিত!—বিনয়ের খনি ভক্তমণি। তিনি শ্রীবাসাদি ভক্তগণের নিকট পূর্ব্ববৎ দৈন্য সহকারে বিদায়গ্রহণ করিয়া সেদিনকার মত গৃহে গমন করিলেন।

আর একদিন বরাহ অবতারের স্তুতি-বাচক একটী শ্লোক শ্রবণ করিয়া শ্রগৌরাঙ্গের বরাহ ভাবাবেশ হইল। যদি বল, শ্রীগৌর-ভগবান পূর্ণতম তত্ত্ব, তাঁহাতে অংশের আবেশ কেমন কথা? পূর্ণতত্ত্বে অংশের বিকাশ অসম্ভব নহে। যখন স্বয়ং ভগবান অবতার গ্রহণ করেন তখন অন্য অবতার সকলও তাঁহাতে আসিয়া মিলিত হয়। তাই, তিনি বরাহ ভাবাবেশে দ্রুতপদে মুরারি গুপ্তের ভবনে গিয়া উপনীত হইলেন; রাজা সৈন্যের আগমন-সংবাদে প্রভুর প্রিয়ভক্ত মুরারিও অত্যন্ত ভীত হইয়াছেন, তাঁহাকে আশ্বাসিত করিবার জন্যই প্রভুর এই প্রকাশ। দয়াল প্রভু মুরারির বিষ্ণু গৃহে তর্জ্জন করিতে করিতে গিয়া প্রবেশ করিলেন। মুরারি প্রভুর এই অপূর্ব্ব তেজোব্যঞ্জক ভাব কান্তি দর্শন করিয়া যুগপৎ হর্ষ বিস্ময় ও ভয়ে স্তম্ভিত হইয়া পড়িলেন। প্রভু মুরারিকে স্তব করিতে বলিলেন, কিন্তু মুরারি ভয়ে কম্পিতকলেবর, বদনে বাক্যস্ফূর্ত্তি হইল না। প্রভু পুনরায় মধুর আশ্বাস বাক্যে কহিলেন—

"—বল তোর কিছু ভয় নাঞি।
এতদিন নাহি জান মুঞি এই ঠাঞি॥"

মুরারি ভক্তি বিজড়িত কম্পিত কণ্ঠে প্রভুকে নানাবিধ স্তব করিতে লাগিলেন এবং চরণে মস্তক লুটাইয়া অঝোর নয়নে কাঁদিতে কাঁদিতে অশ্রুজলে প্রভুর চরণ-কমল অভিষিক্ত করিলেন।

মুরারির এই দীনভাব দর্শন করিয়া প্রভু বড় সন্তুষ্ট হইলেন। কহিলেন—"মুরারি! আমি জানি তোমার বেদে বড় ভক্তি—বড় বিশ্বাস; কিন্তু বেদ আমার তত্ত্ব কি জানে?—

হস্ত পাদ মুখ মোর নাহিক লোচন।
বেদ মোরে এইমত করে বিড়ম্বন॥
কাশীতে পড়ায় বেটা পরকাশানন্দ।
সেই বেটা করে মোর অঙ্গ খণ্ডখণ্ড॥
বাখানয়ে বেদ মোর বিগ্রহ না মানে।
সর্ব্বাঙ্গে হইল কুষ্ঠ তভু নাহি জানে॥

সর্ব্ব যজ্ঞময় মোর যে অঙ্গ পবিত্র।
অজভব আদি গায় যাহার চরিত্র॥
পুণ্যপবিত্রতা পায় যে অঙ্গ পরশে।
তাহা মিথ্যা বলে বেটা কেমন সাহসে॥বৈঃভাঃ৩৬॥

বেদে যে ব্রহ্মতত্ত্ব নিরূপিত হইয়াছে সেই ব্রহ্ম বৃহদ্বস্তু সর্ব্বৈশ্বর্য্য পরিপূর্ণ স্বয়ং ভগবান্। কিন্তু মায়াবাদীরা বেদের সে মুখ্যার্থ পরিত্যাগ করিয়া ব্রহ্মকে নিরাকার নির্ব্বিশেষ রূপে নির্দ্দেশ করেন। শ্রীভগবান যেমন নিত্য, তাঁহার শ্রীমূর্ত্তিও সেইরূপ নিত্য। কিন্তু মায়াবাদীরা এই শ্রীভগবন্মূর্ত্তিকে—এই কমনীয় কান্তমূর্ত্তিকে মায়িক মূর্ত্তি বলিয়া মনে করেন। এবং "অপাণিপাদো যবনোগৃহীতা, পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ। এই শ্রুতি বচনের দ্বারা তাঁহার সাকারত্ব খণ্ডন করিতে প্রয়াস পাইয়া থাকেন। কিন্তু ইহাতে অমূর্ত্তবাদ খণ্ডিত না হইয়া বরং আরও সুদৃঢ় হইয়াছে। যাঁহা দ্বারা গমন, গ্রহণ, দর্শন শ্রবণাদি ক্রিয়া সম্পাদিত হয়, তাঁহাকে নির্ব্বিশেষ নিরাকার কিরূপে বলা যাইতে পারে? সুতরাং পূর্ব্বোক্ত শ্লোকে আমাদের ন্যায় প্রাকৃত হস্তপদাদি বিশিষ্টতাই খণ্ডিত হইয়াছে, বুঝিতে হইবে অর্থাৎ তাঁহার শ্রীমূর্ত্তি প্রাকৃত নহে—অপ্রাকৃত এবং প্রাকৃত ইন্দ্রিয়ের অবিষয়ীভূত আবার কঠোপনিষদে যে উক্ত হইয়াছে—

অশরীরং শরীরেষ্বনবস্থেষ্ববস্থিতং।
মহান্তং বিভুমাত্মানং মত্বা ধীরো ন শোচতি॥

তিনি অসরীরী অরূপ ও বিভু। ইহাও তাঁহার প্রাকৃত মূর্ত্তি খণ্ডনের জন্য। কারণ, তিনি যদি বিভু অর্থাৎ সর্ব্বব্যাপকই হইলেন, তবে সর্ব্বাবয়বশালিত্ব গুণও তাঁহাতে আছে। যাহাতে শত আছে তাহাতে পঞ্চাশও আছে। এই "শতপঞ্চাশাদি" ন্যায়ানুসারে তাঁহার অপ্রাকৃত শ্রীমূর্ত্তির অস্তিত্ব সম্বন্ধে কোন বিরোধই থাকে না।

আবার তাঁহার কোন আকারই নাই, এইরূপ সিদ্ধান্ত করিলে, তাঁহার বিভুত্বের সঙ্কোচ করা হয়। বিশেষতঃ তিনি যখন শ্রুতি, স্মৃতি পুঃ ত নির্ব্বিশেষ, সবিশেষ, নিরাকার, সাকার, নির্গুণ সগুণ উভয় স্বরূপেই অভিহিত হইয়াছেন অর্থাৎ তিনি যখন সমস্ত বিরুদ্ধ ধর্ম্মের আশ্রয়, তখন, তাঁহার শ্রীমূর্ত্তি, শক্তি, গুণ ও কার্য্যাদি সকলই অচিন্ত্যজ্ঞান গোচর বুঝিতে হইবে। সামান্য মণিমন্ত্রাদির শক্তিই তর্কযুক্তিদ্বারা বুঝা যায় না; সুতরাং

সেই অনন্ত গুণ-শক্তিশালী ব্রহ্মের মহিমা আমাদের মায়া-কলুষিত সঙ্কীর্ণ ক্ষুদ্র চিত্তে কিরূপে সম্যক্ প্রতিভাত হইতে পারে? হইতে পারে না, কি হয় না বলিয়াই কি সেই অচিন্ত্য বৃহত্তত্ত্বের গুণশক্তিরূপাদি 'নাই' বলিয়া উড়াইয়া দিব? উলুক সূর্য্যমুখ কখনও দর্শন করে নাই বলিয়াই কি উলুকের ভাষায় বলিতে হইবে, সূর্য্য জ্যোতিঃপ্রকাশক নহে, কি সূর্য্য নাই? ফলতঃ উপাসনা ভেদেই সেই অদ্বয় বস্তু, ব্রহ্ম, আত্মা, ভগবান স্বরূপে জীবের হৃদয়ে অনুভূত হন। ভজন সাধনের বলে জীবের চিত্তবৃত্তি যত বিকম্পিত হইতে থাকে—যতই সূক্ষ্ম তত্ত্বজ্ঞানের উন্মেষ হয় ততই শ্রীভগবানের আনন্দমূর্ত্তির উপলব্ধি হয়। অতএব ভক্তগণের ভাবনানুযায়ী শ্রীমূর্ত্তি প্রকটন করিয়া শ্রীভগবান্ যে তাঁহাদের ভক্তিনেত্রের বিষয়ীভূত হইবেন, তাহাতে আর আশ্চর্য্য কি? শ্রীমদ্ভাগবত বলেন—

ত্বং ভক্তিযোগ পরিভাবিত হৃৎসরোজে
আস্‌সে শ্রুতেক্ষিতপথো নমুনাথপুংসাং।
যদ্‌যদ্ধিয়াত উরুগায় বিভাবয়ন্তি
তত্তদ্বপুঃ প্রণয়সে সদনুগ্রহায়॥

অর্থাৎ হে নাথ! তুমি ভক্তদিগের শুদ্ধ ভক্তিযোগ পরিভাবিত হৃদয় সরোজে সর্ব্বদা অবস্থান কর এবং ভক্তদিগের শ্রবণ ও নয়নপথে সর্ব্বদা বিহার কর। অতএব হে কৃষ্ণ! তোমার ভক্তগণ শ্রবণ না করিয়াও স্বইচ্ছায় মনে মনে —যে যে স্বরূপ মূর্ত্তি বিভাবনা করেন, তুমি সেই সাধুগণের প্রতি অনুগ্রহ করিয়া সেই সেই মূর্ত্তিই প্রকটিত কর।

অতএব সেই অনন্ত-আনন্দ-রসমূর্ত্তি প্রাকৃত দৃষ্টি গ্রাহ্য না হইলেও—আমাদের ন্যায় মূঢ়ধী ব্যক্তির জ্ঞানগম্য না হইলেও শ্রীভগবানের শ্রীমূর্ত্তি যে নিত্য সত্য তাহাতে সন্দেহ নাই। কিন্তু কাশীতে প্রকাশানন্দ নামক একজন বৈদান্তিক পণ্ডিত শ্রুতির ঐ সকল মুখ্যার্থ ত্যাগ করিয়া ব্রহ্মকে নির্ব্বিশেষ ব্যাখ্যা করিতেছেন শ্রীভগবানের শ্রীঅঙ্গ খণ্ড বিখণ্ড করিয়া উড়াইয়া দিতেছেন। যিনি ষড়ৈশ্বর্য্য পূর্ণ আনন্দময় বিগ্রহ তাঁহাকে নিরাকার বলাও কি একপ্রকার প্রত্যবায় নহে?

এই জন্যই প্রভু বলিলেন—"কাশীর সেই এক বেটা প্রকাশানন্দ বেদান্ত ব্যাখ্যা করে, আমার বিগ্রহ মানে না। এই অপরাধে তাহার সর্ব্বাঙ্গে কুষ্ঠব্যাধি হইল, কি আশ্চর্য্য, তথাপি সে বুঝিতে পারিতেছে না। আমার অঙ্গ

সর্ব্ব যজ্ঞময় ও সুপবিত্র। অজভবাদি ও এই শ্রীঅঙ্গের মহিমা গান করিয়া থাকে। ইহার দর্শে জীব অনায়াসে পুণ্য-পবিত্রতা লাভ করিয়া ধন্য হয়। জানি না, সে বেটা কোন্ সাহসে তাহা মিথ্যা বলিয়া উড়াইয়া দেয়!"

এইরূপে দয়াল শ্রীগৌরাঙ্গ বরাহ ভাবাবেশে শ্রীমূর্ত্তির নিত্যত্ব প্রকাশ করিয়া বেদান্তের মায়াবাদের প্রতি ঘোর দোষারোপ করিলেন। ইহার কারণ, এইরূপ অনুমিত হইতে পারে যে, মুরারি মায়াবাদ মানিতেন। প্রভু শৈশবে মুরারিকে এ সম্বন্ধে একবার শিক্ষা দিয়াছিলেন; মুরারি এখন প্রভুর প্রিয় ভক্ত হইয়াছেন, কিন্তু সে মায়াবাদের ঘন-ঘটা বোধ হয় একবারে সম্পূর্ণ তিরোহিত হয় নাই, তখনও তাঁহার হৃদয় আকাশে ঘুরিয়া ঘুরিয়া ভক্তির স্নিগ্ধ জ্যোতিকে মাঝে মাঝে আবরিত করিতেছিল। তাই, করুণাময় প্রভু আজ এই বরাহ ভাবাবেশে মুরারিকে কৃপা করিয়া মুগ্ধ-মায়িক জীবকে এক অপূর্ব্ব শিক্ষা দান করিলেন। প্রভু এস্থলে শ্রীবিগ্রহকে সর্ব্বযজ্ঞ বলিয়া প্রকাশ করায় ভগবানের সেই শ্রীবরাহমূর্ত্তিই অভিব্যঞ্জিত হইয়াছেন। যথা

যত্রোদ্যতঃ ক্ষিতিতলোদ্ধরণায় বিভ্রৎ
ক্রৌড়ীং তনুং সকল যজ্ঞময়ীমনন্তঃ
অন্তর্মহার্ণব উপাগত মাদিদৈত্যং
তং দংষ্ট্রয়াদ্রিমিব বজ্রধরো দদার। শ্রীভাঃ

ব্রহ্মা কহিলেন—বৎস! নারদ! ভগবান অনন্ত সকল যজ্ঞময়ী বরাহীতনু পরিগ্রহ করিয়া মহার্ণবমধ্য হইতে পৃথিবীর উদ্ধারের নিমিত্ত উদ্যম করিলে প্রসিদ্ধ আদি-দৈত্য হিরণ্যাক্ষ তথায় উপনীত হয়, তখন বরাহরূপী ভগবান্ বজ্রধর (ইন্দ্র) যেমন গিরিরাজকে বিদীর্ণ করে, সেইরূপ সেই দৈত্যরাজকে দংষ্ট্রা দ্বারা বিদীর্ণ করিয়াছিলেন।

শ্রীভগবান্ দুইবার এই শ্রীবরাহমূর্ত্তি পরিগ্রহ করিয়াছিলেন। প্রথম শ্বেত বরাহ কল্পে সায়ম্ভুব মন্বন্তরের আরম্ভে ব্রহ্মের নাশা হইতে শ্বেতবরাহ রূপে আবির্ভূত হইয়া কেবল পৃথিবীর উদ্ধার করিয়াছিলেন। অনন্তর ষষ্ঠ চাক্ষুষ মন্বন্তরে পুনর্ব্বার আকস্মিক প্রলয়ে সলিল হইতে নীলবরাহরূপে আবির্ভূত হইয়া পৃথিবীর উদ্ধার ও হিরণ্যাক্ষের বধ সাধন করেন। শ্রীভগবানের এই বরাহী-তনু কিরূপ অপ্রাকৃত তাহা শ্রীমদ্ভাগবতের ৩য়, স্কন্ধের ১৩শ অধ্যায় পাঠ করিলে বিশেষরূপে উপলব্ধি হইবে। আমরা প্রসঙ্গক্রমে এস্থলে তাহার আভাস ব্যক্ত করিতেছি।

বরাহরূপী শ্রীভগবানের তমাল-নীল-কান্তি দর্শন করিয়া বিরিঞ্চি প্রভৃতি ঋষিগণ তাঁহার স্বরূপ অবগত হইয়া কৃতাঞ্জলিপুটে বৈদিক সূক্ত সদৃশ বাক্য দ্বারা এইরূপ তাঁহার স্তব করিতে লাগিলেন—

জিতং জিতস্তেহ জিত যজ্ঞভাবন
ত্রয়ীং তনুং স্বাং পরিধুন্বতে নমঃ।
যদ্রোম গর্ত্তেষু নিলিল্যু রদ্ধয়
তস্মৈ নমঃ কারণ শূকরায় তে॥ শ্রীভাঃ।

হে অজিত! হে যজ্ঞভাবন! তোমার জয় হইল, তোমার জয় হইল। প্রভো! তুমি আপনার এই বেদময়ী মূর্ত্তিকে কম্পিত করিতেছ, তোমাকে নমস্কার করি। হে ভগবন্! তোমার লোম বিবরে সমুদ্র সকল বিলীনপ্রায় হইতেছে। ফলতঃ তুমি কেবল পৃথিবীর উদ্ধারার্থই এই শৌকরবপু ধারণ করিয়াছ; বস্তুতঃ তুমি পরং ব্রহ্ম স্বরূপ, তোমাকে নমস্কার।

রূপং তবৈতন্নু দুষ্কৃতাত্মনাং
দুর্দ্দর্শনং দেব যদধ্বারাত্মকং।
ছন্দাংসি যস্য ত্বচি বর্হি রোম
স্বাজ্যং দৃশি ত্বঙ্‌ঘ্রিচ্ছ চাতুর্হোত্রং।' শ্রীভাঃ।

হে দেব! তোমার মূর্ত্তি যজ্ঞময়ী; ইহা দুষ্কৃতাত্ম ব্যক্তিগণের প্রাকৃত নয়নের অগোচর। প্রভো! তোমার এই ত্বকে গায়ত্র্যাদি ছন্দ, রোমে বর্হি অর্থাৎ যজ্ঞীয় কুশাদি, চক্ষুদ্বয়ে আজ্য অর্থাৎ হবনীয় ঘৃত এবং চরণ চতুষ্টয়ে হোত্রাদি কর্ম্ম চতুষ্টয় প্রকাশ পাইতেছে ইত্যাদি।

এইরূপ বরাহ ভাবাবেশে প্রভু পুনরায় জলদ গম্ভীর স্বরে কহিলেন— "শুন মুরারি!—

বেদ গুহ্য কহি এই তোমার গোচর॥
আমি যজ্ঞ বরাহ, সকল বেদ সার।
আমি সে করিলু পূর্ব্বে পৃথিবী উদ্ধার॥
সঙ্কীর্ত্তন আরম্ভে আমার অবতার।
ভক্তজন রাখি, দুষ্ট করিমু সংহার॥
সেবকের দ্রোহ মুঞি সহিতে না পারোঁ।
পুত্র যদি হয় মোর, তথাপি সংহারোঁ॥
পুত্র কাটোঁ আপনার সেবক লাগিয়া॥
মিথ্যা নাহি বোলোঁ গুপ্ত! শুন মনদিয়া॥" বৈঃভাঃ

আমি তোমাকে বেদ গূহ্য বিষয় বলিতেছি, শ্রবণ কর। বেদে যাহার মহিমা ঘোষণা আছে আমিই সেই যজ্ঞ-বরাহ। আমি পৃথিবীর উদ্ধার সাধন করিয়াছি। সম্প্রতি এই সঙ্কীর্ত্তন আরম্ভে আমার অবতার হইয়াছে জানিবে। অতএব আমার দ্বারা ভক্তের রক্ষা ও দুষ্টের সংহার অবশ্যই হইবে। আমি ভক্তের কষ্ট আদৌ দেখিতে পারি না। আমি ভক্তের রক্ষা নিমিত্তই নিজ-পুত্রকে পর্য্যন্ত সংহার করিয়াছি। গুপ্ত! এ কথা আমি মিথ্যা বলিতেছি না, শ্রবণ কর।

যে সময়ে আমি ধরণীর উদ্ধার সাধন করি, সেই সময়ে ধরণীর গর্ভে আমার স্পর্শপ্রভাবে একটী পুত্র জন্মগ্রহণ করে, তাহার নাম নরক। নরক আমার শক্তিতে মহাশক্তিমান হইয়া প্রাগ্জ্যোতিষ নগরের অধীশ্বর হয়। প্রথমতঃ দেব, দ্বিজ ও ভক্তগণের প্রতি তাহার অগাধ ভক্তি ছিল; পরে দৈব বশতঃ দুষ্টসঙ্গ দোষে ভক্তগণের প্রতি প্রবল অত্যাচার করিতে লাগিল; ইন্দ্রমাতা অদিতির কুণ্ডল হরণ করিল, ইন্দ্রকে হৃত-ছত্র করিয়া অমরাচল হইতে বিতাড়িত করিল। আমি নরকাসুরের সেই সকল ভক্তদ্রোহ সহ্য করিতে না পারিয়া তাহাকে স্বহস্তে বধ করিয়াছি। অতএব—

"সেবকের হিংসা মুঞি না পারি সহিতে।
কাটিলুঁ আপন পুত্র সেবক রাখিতে॥
জন্মে জন্মে তুমি সেবিয়াছ আমারে।
এতেকে সকল তত্ত্ব কহিল তোমারে॥" বৈঃ ভাঃ॥

মুরারি বিহ্বল হইয়া রোদন করিতে লাগিলেন। দয়াল প্রভু এইরূপ আত্ম-পরিচয় দান করিয়া সকল ভক্তকেই আশ্বস্ত ও নির্ভয় করিলেন। আর তখন পাষণ্ডীর পরুষ ব্যবহারে কেহই বিচলিত হইলেন না। দিবানিশি প্রভুর সহিত মিলিত হইয়া উচ্চৈঃস্বরে হরিনাম সঙ্কীর্ত্তন করিতে লাগিলেন। অনন্তর শ্রীগৌরহরি একদিন ভক্তগণকে হর্ষপ্রফুল্ল বদনে কহিলেন—

"আরে ভাই! দিন দুই তিনের ভিতরে।
কোন্ মহাপুরুষ এক আসিবে হেথারে॥" বৈঃ ভাঃ।

সর্ব্বান্তর্য্যামী শ্রীগৌরভগবান সেবকগণকে শ্রীনিত্যানন্দপ্রভুর শুভাগমন বার্ত্তা জ্ঞাপন করিলেন, এবং স্বপ্নবৃত্তান্ত ছলে শ্রীনিত্যানন্দ প্রভুই যে মূল সংকর্ষণ বলদেব 'এই স্বরূপ-তত্ত্ব' প্রকাশ করিলেন। যথা সময়ে শ্রীনিত্যানন্দের সহিত প্রভুর মিলন হইল। সে মিলন এক অপার্থিব আনন্দময় ব্যাপার।

শ্রীনিত্যানন্দ বলিলেন—শুনিলাম, নদীয়ায় পতিত উদ্ধারের নিমিত্ত শ্রীনারায়ণ না কি জন্মগ্রহণ করিয়াছেন—আর সেই সঙ্গে বিশ্বপ্লাবী শ্রীহরিসঙ্কীর্ত্তনের তুমুল তরঙ্গ উঠিয়াছে, তাই, আমি জানিতে এখানে ছুটিয়া আসিলাম।"

দয়াল নিতাইচাঁদের এই কথা শুনিয়া প্রভু মৃদু হাসিয়া কহিলেন—

"—আমরা সকল ভাগ্যবান।
তুমি হেন ভক্তের হইল উপস্থান॥
আজি কৃতকৃত্য হেন মানিল আমরা।
দেখিল যে তোমার আনন্দ বারিধারা॥" বৈঃ ভাঃ॥

শ্রীনিত্যানন্দ প্রভুর মিলনে নদীয়ার কীর্ত্তন-প্রবাহে আবার এক নূতন শক্তি সঞ্চারিত হইল। ভক্তগণ সে শক্তির আবেশে আনন্দে আত্মহারা অবাধে সর্ব্বত্র কৃষ্ণনামকীর্ত্তন করিয়া বেড়াইতে লাগিলেন। ইচ্ছাময় প্রভু একদিন শ্রীনিত্যানন্দকে ব্যাসপূজার জন্য অনুরোধ করিলেন। বলিলেন—

"শুন শুন নিত্যানন্দ শ্রীপাদ্ গোসাঞি।
ব্যাস পূজা তোমার হইবে কোন্ ঠাঞি॥
কালি হৈবে পৌর্ণমাসী ব্যাসের পূজন।
আপনে বুঝিয়া বোল, যারে লয় মন॥" বৈঃ ভাঃ॥

শ্রীনিত্যানন্দ প্রভু শ্রীগৌরসুন্দরের ইঙ্গিত বুঝিয়া শ্রীবাস পণ্ডিতের ভবনেই ব্যাসপূজার স্থান নির্দ্দেশ করিলেন। শ্রীনিত্যানন্দ প্রভু প্রতি আষাঢ়ী পূর্ণিমাতেং ব্যাসপূজা করিয়া থাকেন। এইরূপ ব্যাস পূজা সন্ন্যাসীর কর্ত্তব্য বিধি। শ্রীনিত্যানন্দ প্রভু শ্রীবাস ভবনে থাকিয়া, রাত্রিতে শয্যা হইতে উঠিয়াই সন্ন্যাসীর ভূষণ দণ্ড কমণ্ডলু ভাঙ্গিয়া ফেলিলেন। প্রাণের প্রাণ শ্রীভগবানকে পাইবার জন্য সর্ব্বস্ব ত্যাগ করিয়া এই দণ্ড কমণ্ডলু আর কৌপীন মাত্র ধারণ করিয়াছিলেন, সেই চির-আরাধ্য প্রাণের-ঠাকুরকে যখন সাক্ষাৎলাভ করিলেন, তখন আর সন্ন্যাসেরই বা প্রয়োজন কি? আর বৃথা দণ্ড-কমণ্ডলু বহনেরই বা ফল কি? তাই, দণ্ড-কমণ্ডলু ভাঙ্গিয়া ফেলিলেন। তার পর, ব্যাসপূজা তাহারই বা আবশ্যকতা কি?—ব্যাস পূজায় ব্যাস তুষ্ট হইয়া শ্রীকৃষ্ণ প্রেমধন প্রদান করেন; কিন্তু সেই শ্রীকৃষ্ণ স্বয়ং যখন উপস্থিত তখন তাঁহারই পূজা করা বিধেয়, আর ব্যাস পূজায় ফলোদয় কি? শ্রীনিত্যানন্দ ব্যাস পূজায় বসিয়াছেন;—শ্রীবাস পূজা করাইতেছেন। এমন সময় শ্রীগৌর-সুন্দর ঐশ্বর্য্যভাব প্রকাশ করিলেন। শ্রীনিত্যানন্দ ভাবে তন্ময় হইয়া ব্যাসপূজার

মালা, শ্রীগৌরাঙ্গের গলায় পরাইলেন। দেখিলেন,—শ্রীনিমাইয়ের আর সে বেশ, সে মূর্ত্তি নাই! ষড়্ভুজমূর্ত্তিতে শঙ্খ, চক্র, গদা, পদ্ম, হল ও মুষল ধারণ করিয়া সম্মুখে দণ্ডায়মান। দেখিয়াই নিত্যানন্দ ভাবাবিষ্ট হইয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন। প্রভু তাঁহার শ্রীঅঙ্গে পদ্মহস্ত বুলাইতে বুলাইতে বলিলেন—

"উঠ উঠ নিত্যানন্দ! স্থির কর চিত।
সঙ্কীর্ত্তন শুন—যে তোমার সমীহিত॥
সে কীর্ত্তন নিমিত্ত করিলা অবতার।
সে তোমার সিদ্ধ হৈল, কিবা চাহ আর॥
তোমার সে প্রেমভক্তি তুমি প্রেমময়।
বিনে তুমি দিলে কারো ভক্তিনাহি হয়॥
আপনি সম্বরি, উঠে নিজজন চাহ।
যাহারে তোমার ইচ্ছা তাহারে বিলাহ॥
তিলার্দ্ধেক তোমারে যাহার দ্বেষ রহে।
ভজিলেহ সে আমার প্রিয় কভু নহে॥" বৈঃ ভাঃ॥

শ্রীগৌর নিত্যানন্দকে অভেদাত্মা স্বরূপে না জানিয়া যাহারা ভেদবুদ্ধি করে। হায়! তাহাদের কোন কালেই উদ্ধারের সম্ভাবনা নাই। ইহাই প্রভুর শ্রীমুখের আজ্ঞা!

শ্রীনিত্যানন্দের আগমন সংবাদ শীঘ্রই শ্রীঅদ্বৈতের নিকট প্রেরিত হইল। শ্রীঅদ্বৈত, প্রভুর আদেশ শিরোধার্য্য করিয়া সস্ত্রীক নদীয়ায় আগমন করিলেন। তিনি প্রভুর ঐশ্বর্য্যভাব দেখিতে চান। প্রভুও তাঁহাকে সেই রূপে দর্শন দিবার জন্য শ্রীবাস মন্দিরে ঐশ্বর্য্য প্রকাশ করিয়া বিষ্ণু খট্টায় উঠিয়া বসিলেন। আচার্য্য সস্ত্রীক শ্রীবাস ভবনে উপনীত হইয়া যাহা দেখিলেন, তাহাতে তিনি একবারে আনন্দে বিস্ময়ে বিহ্বল হইয়া পড়িলেন। আচার্য্য নানাবিধ স্তবস্তুতি ও শাস্ত্র বিধানে যথোপচারে শ্রীগৌর-ভগবানের পূজা করিয়া—

নমঃ ব্রাহ্মণ্য দেবায় গোব্রাহ্মণ-হিতায় চ।
জগদ্ধিতায় কৃষ্ণায় গোবিন্দায় নমোনমঃ॥

এই মন্ত্রে দণ্ডবৎ প্রণাম করিলেন। প্রভু নিজ গলার মালা শ্রীঅদ্বৈতাচার্য্যকে দিয়া হাসিতে হাসিতে বর দিতে চাহিলেন। আচার্য্য কহিলেন—"আর চাহিবার কি আছে প্রভু! আপনার শ্রীচরণ-কমল দর্শন করিয়াই আমার অভীষ্টের অবধি লাভ হইয়াছে।"

# ভাবাবেশে শিক্ষা।

শ্রীঅদ্বৈতাচার্য্য প্রভু "নমঃ ব্রহ্মণ্য দেবায়" ইত্যাদি শ্রীকৃষ্ণের প্রণাম মন্ত্রে শ্রীগৌরাঙ্গকেপ্রণাম করায় বুঝিতে হইবে, তিনি কোন নিগূঢ় অভিপ্রায়েই শ্রীকৃষ্ণ মন্ত্রদ্বারা শ্রীগৌরাঙ্গের পূজা করিয়াছিলেন। অথবা শ্রীকৃষ্ণ ও শ্রীগৌরাঙ্গের পূজাপদ্ধতি একই বিধ কল্পনা করিয়াই তিনি এইরূপভাবে পূজা করিয়াছিলেন। বিশেষতঃ শ্রীভগবান্ ভাবগ্রাহী। তিনি ভক্তের ভক্তি-বিমিশ্রিত ভাবের প্রীতি-উপহারই গ্রহণ করিয়া থাকেন। ফুলফলাদি বাহ্য-উপচার সেই ভক্তি প্রদর্শনের উপলক্ষ মাত্র। অতএব অনুরাগের বশবর্ত্তী হইয়া ভক্তিবিভাবিত প্রাণে শ্রীগৌরাঙ্গকে পৃথক্ মন্ত্রে পূজা করা কখনই হইতে পারে না। যুগে যুগে শ্রীমূর্ত্তির বিভেদ হেতু ভিন্ন ভিন্ন মন্ত্রে শ্রীভগবানের পূজা ও উপাসনা বিহিত আছে। এমন কি একই শ্রীকৃষ্ণের বহুবিধ মন্ত্রভেদ আছে আবার শ্রীকৃষ্ণ ও শ্রীগৌরাঙ্গ উভয় শ্রীমূর্ত্তিই নিত্য! বরং শ্রীগৌরাঙ্গ মূর্ত্তিতে রসরাজ ও মহাভাবের মধুর মিলনে মাধুর্য্যের ষোলকলা পরিস্ফুট। সুতরাং নিত্যসিদ্ধ ঋষিকল্প গৌরভক্তগণ যে পৃথক্‌মন্ত্রে শ্রীগৌর পূজার পদ্ধতি আবিষ্কার করিয়াছেন, তাহাই যুগানুরূপ।—তাহাই জীবের মঙ্গলপ্রদ। শ্রুতি বলেন—

"যুগান্তবর্ত্তিনো লোকার্যজন্তি হি সুমেধসঃ॥"

তবে কোন ভক্ত যদি শ্রীকৃষ্ণমন্ত্রেই শ্রীগৌরাঙ্গের পূজা করেন কি কোন গৌর-ভক্ত যদি অনুরাগবশতঃ পৃথক্ মন্ত্রেই শ্রীগৌরাঙ্গের অর্চ্চনা করেন, তাহা হইলে শ্রীগৌরভগবান্ কাঁহার প্রতি কিরূপ পরিতুষ্ট হইবেন সে বিচার-মীমাংসা আমাদের সাধ্যায়ত্ত নহে। কেননা ভক্তের ভাব-ক্রিয়া-মুদ্রা বিজ্ঞজনের দুর্ব্বোধ।

যাহা হউক, একদা প্রভু শ্রীবাস মন্দিরে ভক্তগণ সঙ্গে কীর্ত্তন-রঙ্গে নৃত্য করিতে করিতে সহসা ঐশ্বর্য্য প্রকাশ করিয়া বিষ্ণু-খট্টার উপর উঠিয়া বসিলেন এবং মেঘমন্দ্রে গর্জ্জন করিয়া কহিলেন—

"কলি যুগে কৃষ্ণ আমি, আমি নারায়ণ।
আমি সেই ভগবান দেবকী-নন্দন॥
অনন্ত ব্রহ্মাণ্ড কোটি মাঝে মোর বাস।

যত গাও সেই আমি, তোরা মোর দাস ॥
তোমা সভা লাগিয়া আমার অবতার।
তোরা যেই দেহ, সেই আমার আহার ॥
আমারে সে দিয়া আছ সর্ব্ব উপহার ॥ ৪৪। চৈঃ ভাঃ ॥

তোমরা যে অনন্ত-ব্রহ্মাণ্ড-নাথ শ্রীকৃষ্ণের গুণানুকীর্ত্তন করিতেছ সেই শ্রীকৃষ্ণ—আমি। তোমরা আমার ভক্ত, তোমাদের জন্যই আমি কলিকালে অবতীর্ণ হইয়াছি। তোমরা ভক্তি-সহকারে আমাকে যে উপহার প্রদান কর, আমি আনন্দের সহিত তাহাই গ্রহণ করিয়া থাকি। অতএব আজ তোমরা আমাকে ভোজনোপহার প্রদান কর।"

প্রভুর এই বাক্য শ্রবণ করিয়া তখন ভক্তগণ সভয়ে করজোড় করিয়া কহিলেন—"প্রভো! আমরা ক্ষুদ্র জীব, আপনার মহিমার বিষয় কি জানি? যাঁহার উদরে অনন্ত ব্রহ্মাণ্ড বিরাজমান, অকিঞ্চিৎকর ক্ষুদ্র উপহারে তাঁহার কি হইবে? প্রভু হাসিয়া বলিলেন—

"——ক্ষুদ্র নহে ভক্ত উপহার।
ঝাট আন ঝাট আন, কি আছয়ে আর ॥" ৪৫ ॥ চৈঃ ভাঃ।

ভক্ত, শ্রীভগবানের উদ্দেশে ভক্তি-বিভাবিত করিয়া যাহা অর্পণ করেন শ্রীভগবান্ তাহা পরিতৃপ্তির সহিত গ্রহণ করিয়া থাকেন। অতি সামান্য হইলেও তিনি তাহা প্রত্যাখ্যান করেন না। শ্রীভগবানের কোন অভাব বা প্রয়োজন নাই তো, যে তিনি অভাবের উপযোগী না হইলে কোন উপহার গ্রহণ করিবেন না? ভাবগ্রাহী ভগবান্ কেবল ভক্তের হৃদয়-নিহিত ভাবের পুষ্পাঞ্জলিই চাহেন—ভক্তিই ভাল বাসেন। ভক্তি দ্বারাই তিনি সন্তুষ্ট হন, কোন গুণের অপেক্ষা করেন না। যথা—

ব্যাধস্যাচরণং ধ্রুবস্য চ বয়ো বিদ্যা গজেন্দ্রস্য কা
কুব্জায়াঃ কিং নাম রূপ মধিকং কিন্তৎ সুদাম্নোধনং।
বংশঃ কো বিদুরস্য যাদবপতে রুগ্রসেনস্য কিং পৌরুষং
ভক্ত্যা তুষ্যতি কেবলং ন চ গুণৈর্ভক্তিপ্রিয়ো মাধবঃ ॥

অর্থাৎ ব্যাধের আচরণ কি ছিল? ধ্রুবের বয়স কি ছিল? গজেন্দ্রের বিদ্যা কি ছিল? কুব্জারই বা এমন নাম রূপ অধিক কি ছিল? বিদুরের বংশ

মর্য্যাদাই বা কি যদুপতি উগ্রসেনরই বা কি পৌরুষ ছিল? তথাপি শ্রীভগবান্ ইহাদের প্রতি কি না কৃপা করিয়াছেন! অতএব ভক্তি-প্রিয় মাধব কেবল ভক্তি দ্বারাই তুষ্ট হন, গুণের দ্বারা নয়। তবে যে ভক্ত নানাবিধ উপচারে ভগবানের অর্চ্চনা করেন, সে কেবল ভগবানের উদ্দেশে ভাবোপহার দিবার উপলক্ষ বা উপায় বলিয়া। নতুবা, সুদামার ন্যায় দরিদ্র ব্রাহ্মণের কদন্নে, বিদুর-পত্নীর কদলী চোপায় ভগবানের এত পরিতৃপ্তি হইবে কেন? ফলতঃ শ্রীভগবানের উদ্দেশে যাহা দান করা যায়, তাহা সামান্য হইলেও অতি শুদ্ধ ও মহান্ এবং তাহার বিনাশও নাই।

যথা কথঞ্চিদ্ যদ্দত্তং দেবদেবে জনার্দ্দনে।
অবিনাশি তু তদ্বিদ্ধি পাত্রমেকো জনার্দ্দনঃ॥

বিষ্ণুধর্ম্মোত্তরে।

দেবদেব জনার্দ্দনের উদ্দেশে যে কোনও রূপে যে কোনও বস্তু দান করা যায় তাহা কখনও নষ্ট হয় না অর্থাৎ বিফল হয় না। জনার্দ্দন শ্রীকৃষ্ণই এক মাত্র দানের আস্পদ।

সামান্য ভক্ত্যা যদ্দত্তং তদ্ধি পদ্ভ্যাং প্রতীচ্ছতি।
একান্ত ভাবোপগতৈর্মূর্দ্ধ্না দ্বিজবরোত্তমাঃ॥
অনন্তোভগবান্‌বিষ্ণুস্তস্যাকাম বিবর্জ্জিতৈঃ।
যদেব দীয়তে কিঞ্চিত্তদেবাক্ষয় মুচ্যতে॥

অর্থাৎ সামান্য ভক্তি পূর্ব্বক শ্রীভগবানের উদ্দেশে যাহা দান করা যায় শ্রীভগবান্ তাহা আপনার পদপ্রান্তে গ্রহণ করিয়া থাকেন, একান্ত ভক্তির সহিত যাহা দান করা যায়, তাহা তিনি মস্তকে ধারণ করেন। আর নিষ্কাম ভাবে যাহা কিছু দান করা যায়, তাহাই অক্ষয় বলিয়া উক্ত হইয়া থাকে।

ধন দাও, পুত্র দাও, স্বর্গ-সুখ দাও, রাজ্য দাও এইরূপ কামনা-ব্যঞ্জক ভাবই সকাম এবং যাহাতে স্বার্থপরতা নাই, লৌকিক অনুরোধ নাই, উল্লিখিত ফল-কামনা নাই, তাহাই নিষ্কাম। আমি কার্য্যের নিমিত্ত-মাত্র। শ্রীভগবানই সকল কার্য্যের নিয়ন্তা ও নিযোক্তা। অতএব কর্ম্মের ফলভোগী তিনিই হইবেন। এইরূপ ফল-কামনা-শূন্য হইয়া যিনি যাহা দান করেন, শ্রীভগবান্ তাহা মস্তকে ধারণ করেন, আর কামনা করিয়া যাহা দান করেন, তাহা পাদদেশে গ্রহণ করিয়া থাকেন। যথা—

শ্রীধর বলিলেন—"আমি কিছুই চাই না প্রভো! আমাকে এই বর দিন, যেন সর্ব্বদা আপনার নাম গান করিতে পারি।"

এত পরীক্ষা করিয়াও যখন ভক্ত শ্রীধরের মতিগতি পরিবর্ত্তিত হইল না দেখিলেন, তখন প্রভু তাঁহাকে বেদগোপ্য ভক্তি-যোগ প্রদান করিয়া কহিলেন—

"—শ্রীধর! আমার তুমি দাস।
এতেকে দেখিলে তুমি আমার প্রকাশ।
এতেকে তোমার মতি ভেদ না হইল।
বেদগোপ্য ভক্তিযোগ তোরে আমি দিল॥" চৈঃ ভাঃ॥ ৪৭॥

এইরূপে প্রভু, মুরারি, হরিদাস প্রভৃতি ভক্তগণকে কৃপা করিয়া মুকুন্দকে কহিলেন "মুকুন্দ! ভক্তি আমার বড়ই প্রিয়করী। ভক্তি ব্যতিরেকে আমাকে দর্শন করিলেও তাহাতে কোন ফলোদয় নাই। ভক্তিই আমার সুখ, ভক্তই আমার জীবন। সুতরাং ভক্ত বা ভক্তিকে না মানিলে আমার মহাদুঃখ উপস্থিত হয়। তাহারই ফলে আমার দর্শনানন্দে বঞ্চিত হইয়া থাকে। এমন কি, আমার ভক্তের কাছে অপরাধ ঘটিলেও ভক্তি তিরোহিত হয় এবং তজ্জন্য আমার দর্শন লাভ করিতে পার না। কোন পুণ্যপুঞ্জফলে আমার দর্শন পাইলেও যদি হৃদয়ে ভক্তি না থাকে, তাহা হইলে সে কদাচ চরমা তৃপ্তি লাভ করিতে পারে না। কংসের রজক আমার দর্শন পাইল, আমি তাহার নিকট যাচ্ঞা পর্য্যন্ত করিলাম, কিন্তু তাহার হৃদয়ে প্রেম না থাকায়, সে বঞ্চিত হইল। প্রকৃত সুখলাভ করিতে পারিল না।"

ফলতঃ শ্রীভগবানের প্রতি অকপট অহৈতুকী ভক্তিতে যে সুখ, যে আনন্দ, জগতের সকল প্রকার সুখ একত্র পুঞ্জীকৃত করিলেও তাহার সহিত তুলনা হইতে পারে না। অতএব সংসারে দুর্ব্বিসহ পাপতাপের জ্বালা হইতে জীবনকে পূর্ব্বোক্ত ভগবদ্ভক্তির অনাবিল আনন্দে ডুবাইতে হইলে, ভক্তির অনুশীলন সর্ব্বৈব কর্ত্তব্য, ইহাই প্রভুর উপদেশ। প্রভু ভক্তগণের দ্বারা এবং স্বয়ং ভক্ত ভাব আচরণ করিয়া এই সার-তত্ত্ব জগজ্জীবকে সুন্দররূপে শিক্ষা দান করিয়াছেন। যে যত পাপী বা পাষণ্ড, তাহার দ্বারাই [illegible] তাহার মহিমা পরিস্ফুট [illegible]। জগাই মাধাই তাহার প্রত্যক্ষ দৃষ্টান্ত। জীব যতই অসুর-প্রকৃতি [illegible]উক না কেন, ভক্ত ও ভক্তির কৃপালাভ হইলে [illegible] যাইবে।

বৃদ্ধি হয় ততই পবিত্রতা ও দেবত্বের বৃদ্ধি হইয়া থাকে। তখন সেই আনন্দ-স্বরূপকে ক্ষণমাত্র মনের অন্তরাল করিতে প্রাণ ব্যাকুল হইয়া উঠে। ইহাই ভক্তির স্বভাব। ভক্তির প্রভাবে পাষাণ-কঠিন প্রাণও কুসুম-কোমল হইয়া যায়—অতি উদ্ধত-প্রকৃতিও বিনয়ের খনি রূপে শোভা পায়। তাই জগাই মাধাই প্রভুর কৃপায় ভক্তি ধন লাভ করিয়া নিতান্ত অপরাধী স্বরূপে সকলের চরণে ধরিয়া ক্ষমা ভিক্ষা চাহিতেছেন আর ভক্তগণ প্রাণ ভরিয়া তাঁহাদিগকে আশীর্ব্বাদ করিতেছেন। এইরূপে জগাই মাধাই ভক্তি ও ভক্ত কৃপা লাভ করিয়া যখন কৃতার্থ হইলেন, তখন প্রভু কহিলেন—

"—উঠ উঠ জগাই মাধাই।
হইলা আমার দাস আর চিন্তা নাই॥
তুমি দুই যত কিছু করিলা স্তবন।
পরম সুসত্য কিছু না হয় খণ্ডন॥
সশরীরে কভু কারো হেন নাহি হয়।
নিত্যানন্দ প্রসাদে সে জানিহ নিশ্চয়॥
তো' সভার যত পাপ মুঞি নিল সব।
সাক্ষাতে দেখহ ভাই! এই অনুভব॥ ৪৮॥ চৈঃ ভাঃ।

ভক্ত ভগবানে একান্তভাবে আত্ম-সমর্পণ করিলে, ভগবান ভক্তের সকল ভারই গ্রহণ করিয়া থাকেন। তাই দয়াল প্রভু জগাই মাধাইয়ের ন্যায় মহা-পাতকীর সমস্ত পাপের ভার স্বয়ং গ্রহণ করিয়া অসীম ভক্ত-বাৎসল্যের পরিচয় দান করিলেন। আর এই উপলক্ষে জগতের পাপী তাপী জীবগণকে জানাইলেন "তোমরা যতই কেন পাপী পাষণ্ডী হও না, আমাতে চিত্ত সমর্পণ কর আমরাই ভাবে তোমাদের জীবনকে ডুবাইয়া দিয়া প্রাণ ভরিয়া আমার নাম কীর্ত্তন কর, আমি এই জগাই মাধাইয়ের ন্যায় তোমাদেরও পাপের বোঝা নিজে গ্রহণ করিয়া তোমাদেরও সংসারের ভার ঘুচাইয়া দিব।" হায়! এমন দয়ার ঠাকুরকে জীবনের সর্ব্বস্ব দিয়া না ভজিয়া আমরা নরকের প্রবেশ-দ্বার-স্বরূপ কাঞ্চনের কুহকে মজিয়া সংসারে দিবানিশি ছুটাছুটি করিতেছি! কি মোহান্ধ! কি ভ্রান্ত!

দয়ালপ্রভু—জগাই মাধাইকে ব্রহ্মার দুর্ল্লভ প্রেম ভক্তি দান করিয়া কহিলেন—

"এ দুইরে
এ দুইর পাপ মুঞি লইলুঁ আপনে ॥
সর্ব্বদেহে মুঞি করোঁ বোলোঁ চলোঁ খাও।
তবে দেহ চলোঁ যবে মুঞি চলি যাও ॥
যেই দেহে অল্প দুঃখে জীব ডাক ছাড়ে।
মুঞি বিনে সেই দেহ পুড়িলে না নড়ে ॥
তবে যে জীবের দুঃখ, করে অহঙ্কার।
'মুঞি করোঁ বলোঁ বলি'—পাব মহামার ॥ ৪৯ ॥ চৈঃ

তোমরা এখন আর এই দুই জনকে পাপী মনে করিতে পার না। যেহেতু আমি উভয়ের পাপের ভার গ্রহণ করিয়াছি। বিশেষতঃ আমিই চৈতন্য শক্তির বলে জীবের দেহে অবস্থান করিয়া, গমন ভোজন কথনাদি সকল কর্ম্মই করিয়া থাকি। আমি যদি চলিবার ইচ্ছা করি তবেই দেহ চলিতে থাকে। আমি যতক্ষণ দেহে অবস্থান করি সে সময় দেহে সামান্য আঘাত লাগিলেই দারুণ ব্যথা উপস্থিত হয়, নতুবা আমা ব্যতিরেকে সে দেহ অগ্নিতে দগ্ধ হইলেও ঈষন্মাত্রও কম্পিত হয় না। তবে যে জীব সংসারে এত দুঃখ ভোগ করে অথবা জাতি, বিদ্যা, ধন, রূপাদি, উপলক্ষ করিয়া অহঙ্কারে স্ফীত হইয়া বেড়ায়, সে কেবল দেহে আত্মবুদ্ধির ফল সন্দেহ নাই। "আমি করি, আমি বলি" জীবের এইরূপ অহংবুদ্ধি উপস্থিত হইলেই মায়ার দুশ্চ্ছেদ্য আনারে পতিত হইয়া সংসারে বিবিধ সুখ দুঃখ অনুভব করে। নতুবা জীব স্বস্বরূপে অবস্থান করিয়া আপনাকে নিত্য কৃষ্ণদাস জানিয়া শ্রীভগবানের পাদপদ্মে মন ও বুদ্ধি সমর্পণ করিলে কদাপি তাঁহাকে সুখ দুঃখের অধীন হইতে হয় না। পাপ পুণ্যের ভাগী হইতে হয় না। জগৎকার্য্যের অন্তরালে কেঅজ্ঞের শক্তি এই আত্মা স্বরূপ ভুলাইয়া বহিঃ-স্বরূপে অর্থাৎ স্থূলদেহে আত্মাবুদ্ধি ঘটান, তাঁহার নামই মায়াশক্তি। ইহাও শ্রীভগবানের শক্তি। বিশ্বজগৎ এই শক্তি হইতে প্রসূত হইয়াছে, আবার এই শক্তি দ্বারাই জগতের অনন্ত বৈচিত্র্য সাধিত হইতেছে। চিৎকণ স্বরূপ জীব এজন্য সহজেই মায়াশক্তির অধীন হইয়া পড়ে। জীব এই মায়ার প্রবাহে তৃণের ন্যায় [illegible] একবার ডুবিয়া একবার উঠিয়া যখন নিতান্ত অবসন্ন হইয়া পড়ে অথবা দৈবক্রমে কোন সাধুগুরুর কৃপাবলম্বন প্রাপ্ত

আমারে কেন জারে তাপত্রয় ॥" এই তত্ত্বজ্ঞানে

উদয় হয়। তখন জীব অহংবুদ্ধির তামস-গহ্বর হইতে উত্থিত হইয়া আত্ম-স্বরূপের বিমল জ্যোতি দর্শন করে এবং বুঝিতে পারে—আমি শ্রীকৃষ্ণের নিত্য দাস, আমার নিজের কর্তৃত্বাভিমান কিছুই নাই। এই যে আত্মজ্ঞান, ইহাই আত্মত্রাণের অমোঘ উপায়।

যাহা হউক, দীনদয়াল শ্রীগৌরাঙ্গ একদা কীর্ত্তনে নৃত্য করিতে করিতে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। সেই অবস্থায় শ্রীঅদ্বৈতাচার্য্য তাঁহার পদধূলি লইয়া স্বীয় মস্তকে ধারণ করিলেন। প্রভু আচার্য্যকে গুরুর সতীর্থ বলিয়া গুরুবুদ্ধি করেন। এজন্য আচার্য্য সাক্ষাৎভাবে প্রভুর শ্রীচরণ সেবা করিতে না পারিয়া সর্ব্বদাই দুঃখিত। তাই, প্রভু প্রেমাবেশে মূর্চ্ছিত হইয়া পড়িলে আচার্য্য তাঁহার শ্রীচরণ-ধূলি মস্তকে ধারণ করিয়া আপনাকে কৃতার্থ মনে করিলেন। কিন্তু সর্ব্বান্তর্য্যামী প্রভু কৃষ্ণভক্তের সেই আচরণ অবগত হইয়া পুনরায় নৃত্য করিতে করিতে বলিলেন—"এই নৃত্যরঙ্গে পূর্ব্বের ন্যায় আমার চিত্তে আর উল্লাসের স্ফূর্ত্তি হইতেছে না; নিশ্চয়ই কেহ আমার পদধূলি লইয়া আমাকে অপরাধ-পঙ্কে নিমগ্ন করিয়াছে। সেই অপরাধেই আমি নাচিতে পারিতেছি না। অতএব সকলে সত্য করিয়া বল, কে আমার পদধূলি লইয়াছেন।"

তখন শ্রীঅদ্বৈতাচার্য্য করযোড় করিয়া কহিলেন—"বৎস! চোর যদি তাহার বাঞ্ছিত দ্রব্য সাক্ষাতে না পায়, তবে তাহার অগোচরে চুরি করিয়া থাকে। সুতরাং আমিই চুরি করিয়াছি, আমার দোষ ক্ষমা কর, আমি আর কখনও তোমার অসন্তোষ উৎপাদন করিব না।"

এই কথা শুনিয়া নদীয়া-বিনোদ শ্রীগৌরাঙ্গ বাহিরে মহাক্রোধ প্রকাশ করিয়া শ্রীঅদ্বৈত-মহিমা বর্ণনা করিতে লাগিলেন—

"সকল সংসার তুমি করিয়া সংহার।
তথাপিহ চিত্তে নাহি বাস প্রতিকার॥
সংহারের অবশেষ সবে আছি আমি।
আমা সংহারিয়া তবে সুখে থাক তুমি॥
তপস্বী সন্ন্যাসী জ্ঞানী যোগী খ্যাতি যার।
কারে তুমি নাহি কর শূলেতে সংহার॥

কৃতার্থ হইতে যে আইসে তোমা স্থানে।
তাহারে সংহার কর ধরিয়া চরণে॥
মথুরা-নিবাসী এক পরম বৈষ্ণব।
তোমার দেখিতে আইল চরণ-বৈভব॥
তোমা দেখি কোথা সে পাইব বিষ্ণুভক্তি।
আরো সংহারিলে তার চিরন্তন শক্তি॥
লইয়া চরণ-ধূলি তারে কৈলা ক্ষয়।
সংহার করিতে তুমি পরম নির্দ্দয়॥
অনন্ত ব্রহ্মাণ্ডে যত আছে ভক্তিযোগ।
সকল তোমারে কৃষ্ণ দিলা উপভোগ॥
তথাপিহ তুমি চুরি কর ক্ষুদ্রস্থানে।
ক্ষুদ্র সংহারিতে কৃপা নাহি বাস মনে॥
মহা ডাকাইত তুমি চোরে মহাচোর।
তুমি সে করিলা চুরি প্রেমসুখ মোর॥ ৫০॥ চৈঃ ভাঃ॥

যে জগৎকর্ত্তা মহাবিষ্ণু মায়া দ্বারা এই বিশ্ব সংসার সৃষ্টি করেন, শ্রীঅদ্বৈতাচার্য্য তাঁহারই সাক্ষাৎ অবতার। জীবকে জগদ্দুর্ল্লভ ভক্তিভাব শিখাইবার জন্যই ভক্তাবতার স্বরূপে অবতীর্ণ। ইনিই সাক্ষাৎ শ্রীসদাশিব। যথা গণোদ্দেশে—

"ভক্তাবতার আচার্য্যাদ্বৈতো যঃ শ্রীসদাশিবঃ।"

তাই, নিখিল রসামৃতমূর্ত্তি শ্রীগৌরভগবান্ শ্রীঅদ্বৈতের রুদ্র স্বরূপ শ্লেষব্যঞ্জক বাক্যে পরিব্যক্ত করিতেছেন—"হে আচার্য্য! তুমিই না জগতের সংহার-কর্ত্তা? তপস্বী, সন্ন্যাসী, যোগী, জ্ঞানী প্রভৃতি কাহাকে না তুমি শূলে সংহার করিয়াছ? এইরূপে সমস্ত সংসার সংহার করিয়াও কি তোমার সাধ মিটিতেছে না? মহাপ্রলয়কালে তোমার বিশ্বসংহারিণী শক্তিতে জগৎ ধ্বংস হইয়া গেলে, আমিই কেবল অবশেষ আছি, আমাকেও সংহার করিলে কি তুমি সুখী হও?"

"প্রলয়ান্তে আমিই অবশেষ আছি" এই বাক্যে প্রভু নিজ স্বরূপতত্ত্ব

অহমেবাসমেবাগ্রে নান্যদ্‌যৎ সদসৎপরম্।
পশ্চাদহং যদেতচ্চ যোঽবশিষ্যেত সোঽস্ম্যহম্॥ ২।৯।৩২

অর্থাৎ রসরাজমূর্ত্তিধর শ্রীকৃষ্ণ-বিগ্রহ আমিই মহাপ্রলয়ে ছিলাম; কার্য্যকারণের অতীত যে ব্রহ্ম তাহাও আমা হইতে ভিন্ন নহে। আমার স্বরূপ-বিগ্রহ বোধে অসমর্থ যে সকল ব্রহ্মবাদী, তাঁহাদের নিকট আমিই নির্ব্বিশেষ ব্রহ্মরূপে প্রকাশিত হইয়া থাকি। আবার শ্রীবৈকুণ্ঠে সবিশেষ ভগবদ্বিগ্রহ রূপে অর্থাৎ ভক্তের ভগবান স্বরূপে স্বীয় পার্ষদাদি দ্বারা পরিবৃত হইয়া অবস্থান করি। সৃষ্টির পরও বৈকুণ্ঠে ভগবদাকারে ও প্রপঞ্চে অন্তর্য্যামিরূপে আমিই অবস্থান করি। ঘটপটাদি আকার রহিত বিশ্বও আমি এবং প্রলয় সময়ে যাহা অবশেষ থাকে তাহাও আমি।

অতএব হে আচার্য্য! আমাকে সংহার করিয়াও কি তুমি সুখী হইবে? কোথায় আমি তোমার স্থানে কৃতার্থ হইবার জন্য আসিলাম, তুমি কি না আমারই চরণ ধরিয়া আমাকেই সংহার করিতেছ। মথুরানিবাসী এক পরম বৈষ্ণব তোমার চরণ-বৈভব দেখিতে আসিল। তোমাকে দেখিয়া কোথায় সে বিষ্ণুভক্তি লাভ করিবে, তুমি কি না তাহার চিরন্তনীশক্তি পর্য্যন্ত বিনষ্ট করিলে?—চরণ-ধূলি লইয়া তাহার শক্তি ক্ষয় করিলে। সুতরাং তোমার ন্যায় পরম নির্দ্দয় আর কাহাকেও দেখিতেছি না।"

"মথুরাবাসী বৈষ্ণব" এই বাক্যে প্রভু নিজ স্বরূপ তত্ত্ব অর্থাৎ তিনিই যে শ্রীবৃন্দাবনের রসরাজবিগ্রহ তাহা শ্লেষে পরিব্যক্ত করিলেন এবং শ্রীচরণ-ধূলি গ্রহণ ব্যাপারে ভক্ত-সংসর্গের অপূর্ব্ব মহিমা প্রকাশ করিলেন। শ্রীকৃষ্ণই যে শ্রীরাধার প্রেম-ঋণ পরিশোধের নিমিত্ত এবং জগজ্জীবকে সেই "চিরাদদত্তং নিজগুপ্ত বিত্তং" প্রদানের নিমিত্ত স্বয়ং ভক্তভাব অঙ্গীকার করিয়া অবতীর্ণ হইয়াছেন, ভাবময় শ্রীগৌরাঙ্গ আভাসে তাহা প্রকটিত করিয়াছেন। ভক্ত-সংসর্গে পরমাভক্তি লাভ হয়। শ্রীঅদ্বৈত শিবাবতার। সুতরাং সর্ব্ব-ভক্তোত্তম। যথা—

নিম্নগানাং যথাগঙ্গা দেবানামচ্যুতো যথা।
বৈষ্ণবানাং যথা শম্ভুঃ পুরাণানামিদং তথা॥—শ্রীভাঃ।

অর্থাৎ নদী সকলের মধ্যে গঙ্গা শ্রেষ্ঠ, দেবগণের মধ্যে শ্রীবিষ্ণুই শ্রেষ্ঠ, বৈষ্ণবগণের মধ্যে মহাদেবই শ্রেষ্ঠ, সেইরূপ পুরাণসমূহের মধ্যে এই ভাগবতই শ্রেষ্ঠ।

এই জন্যই প্রভু ভক্তজনোচিতবাক্যে বলিলেন,—"আমি তোমার সঙ্গ লাভে কৃতার্থ হইবার জন্য মথুরা হইতে আসিলাম।" ভক্ত-সঙ্গেই কৃষ্ণভক্তি লাভ হয়। যথা—

ভক্তিস্তু ভগবদ্ভক্তসঙ্গেন পরিজায়তে।
সৎসঙ্গঃ প্রাপ্যতে পুংভিঃ সুকৃতৈঃ পূর্ব্বসঞ্চিতৈঃ ॥
শ্রীহঃ ভঃ বিঃ ধৃত বৃহন্নারদীয় বচন।

অর্থাৎ ভগবদ্ভক্ত সঙ্গ লাভ হইলে ভগবদ্ভক্তির উদয় হইয়া থাকে। জন্মান্তরীণ পুণ্য-প্রভাবেই সাধুসঙ্গ লাভ ঘটে।

অতএব কোথায় তোমার সঙ্গ লাভে কৃষ্ণভক্তি লাভ করিব! তুমি কি না, আমার পূর্ব্ব-সঞ্চিত ভক্তিটুকু পর্য্যন্ত সংহরণ করিলে? বাস্তবিক শিব সংহারক নহেন। যিনি কালাগ্নি রুদ্র বিষ্ণুর ললাটদেশ হইতে উদ্ভূত হইয়াছেন, তিনিই সংহার-কর্ত্তা। সংহার করা তামসগুণের কার্য্য; কিন্তু সাক্ষাৎ শিব তামস-প্রকৃতি নহেন। তিনি সত্ত্বগুণালম্বী পরমভাগবত। যথা—

পরমাজ্ঞানিনো মূর্খা বদন্তি তামসং শিবং।
শুদ্ধ সত্ত্ব স্বরূপঞ্চ নির্ম্মলং বৈষ্ণবোত্তমং ॥ ব্রঃ বৈঃ।

অত্যন্ত অজ্ঞানী মুর্খ লোকেই শিবকে তামস-স্বভাব বলিয়া থাকে। ফলতঃ তিনি শুদ্ধ সত্ত্বস্বরূপ নির্ম্মল ও বৈষ্ণবোত্তম। যেহেতু, এক বিষ্ণুই, বিষ্ণুরূপে পালন, ব্রহ্মারূপে সৃজন ও শিবরূপে নিধন করেন। এই জন্যই হরি-হর একাত্মক শাস্ত্রে কথিত হইয়াছেন।

আবার ভগবান্ স্বয়ং ভক্তভাব অঙ্গীকার করিয়া অবতীর্ণ; তাই ভক্তোত্তম সাক্ষাৎ শিবাবতার শ্রীঅদ্বৈতের স্থানে ভক্তি-কাঙ্গাল ভাবে ভক্তির প্রার্থনা করিতেছেন। ইহা জীবশিক্ষা ভিন্ন আর কি হইতে পারে? অনন্তর ভক্ত সংসর্গের গুণ কি, তাহা প্রকাশ করিতেছেন—"নিখিল ব্রহ্মাণ্ডে যত ভক্তিযোগ আছে, শ্রীকৃষ্ণ সে সমস্তই তোমাকে প্রদান করিয়াছেন। তথাপি তুমি ক্ষুদ্র স্থানে চুরি করিতেছ। ক্ষুদ্রজনকে সংহার করিতে কি তোমার হৃদয়ে করুণার উদয় হয় না?"

লৌহ, চুম্বকের সংস্পর্শে যেমন চুম্বকের শক্তি প্রাপ্ত হইয়া থাকে, সেইরূপ ভগবদ্ভক্তের সংসর্গে জীবের ভক্তি লাভ হয়। ভক্তের অঙ্গস্পর্শে, ভক্তের উচ্ছিষ্ট ভোজনে, ভক্ত সম্ভাষণে, কি ভক্তের পদধূলি গ্রহণে ভক্তের গুণ, ধর্ম্ম বা

তাঁহার ভগবদ্ভক্তি অপরের দেহে সংক্রমিত হইয়া থাকে। ইহা শাস্ত্র ও বিজ্ঞানসম্মত। যেমন—

আলাপাৎ গাত্রসংস্পর্শাৎ নিশ্বাসাৎ সহভোজনাৎ।
সহশয্যাসনাধ্যায়াৎ পাপং সংক্রমতে নৃণাম্॥

অর্থাৎ পাপী ব্যক্তির সহিত আলাপ করিলে, তাহার অঙ্গস্পর্শ করিলে, তাহার নিশ্বাস গ্রহণ করিলে, তৎসহ একত্র ভোজন করিলে, একশয্যায় শয়ন করিলে, তাহার যাজন, অধ্যাপন করিলে তাহার পাপ তৎসংসর্গকারীর শরীরে সংক্রমিত হয়, সেইরূপ সাধুসঙ্গের ফলেও তাঁহাদের শক্তি সংক্রমিত হইয়া থাকে। তাই, শাস্ত্রে সাধুসঙ্গের মহিমা ভূরিভূরি কীর্ত্তিত হইয়াছে। যথা, ব্রহ্মাণ্ডপুরাণে—

দর্শনাস্পর্শনালাপ সহবাসাদিভিঃ ক্ষণাৎ।
ভক্তাঃ পুনন্তি কৃষ্ণস্য সাক্ষাদপি চ পুক্কশং॥

কৃষ্ণভক্তগণের দর্শন, স্পর্শন আলাপ ও সহবাসাদি দ্বারা চণ্ডালও সদ্য পবিত্র হইয়া থাকে। বৈষ্ণবের পদরজ স্পর্শে বসুন্ধরাও পবিত্রা হইয়া থাকে। যথা ব্রহ্মবৈবর্ত্তে—

কৃষ্ণমন্ত্রোপাসকানাং রজসা পাদপদ্মযোঃ।
সদ্যো মুক্তা পাতকেভ্যো হৃষ্টা পূতাবসুন্ধরা॥

কৃষ্ণভক্তগণের চরণ-কমলের রেণুস্পর্শে বসুন্ধরাও সদ্য পাতকসমূহ পরিমুক্ত হইয়া প্রফুল্ল ও পবিত্র হইয়া থাকে।

তাই, ভক্তচূড়ামণি ঠাকুর নরোত্তম বৈষ্ণবপদ-রজের মহিমা ঘোষণা করিয়া গাহিয়াছেন—

"বৈষ্ণবচরণ-রেণু, ভূষণ করিয়া তনু,
যাহা হৈতে অনুভব হয়।
মার্জ্জন হয় ভজন, সাধু সঙ্গে অনুক্ষণ,
অজ্ঞান অবিদ্যা পরাজয়॥"

এই জন্যই প্রভু ভক্তবতার শ্রীঅদ্বৈতাচার্য্যকে কহিলেন,—"আচার্য্য! তুমি ভক্তির মহাসাগর হইয়া আমার ন্যায় ক্ষুদ্র ভক্তের সামান্য ভক্তিটুকু এইরূপে চরণ-ধূলি গ্রহণচ্ছলে অপহরণ করিবার প্রয়াস কেন? ক্ষুদ্রজনকে সংহার করিয়া তোমার মহত্ত্ব আছে কি? বিশেষতঃ আমি এক প্রকার

তুমি আমার উপরেও মহাচোর, সুতরাং মহা ডাকাইত। তুমি আমার প্রেমসুখ অনায়াসে চুরি করিয়া লইলে?"

শ্রীবৃন্দাবনলীলায় প্রভুর চৌর্য্যবৃত্তির বিষয় ভক্তমাত্রেই অবগত আছেন। তাই, ভক্তকবি শ্রীযুক্ত তারাকুমার লিখিয়াছেন,—

"ব্রজে প্রসিদ্ধং নবনীতচৌরং
গোপাঙ্গনানাঞ্চ দুকূলং চৌরম্।
অনেক জন্মার্জ্জিত পাপ চৌরং,
চৌরাগ্রগণ্যং পুরুষং নমামি ॥ ১ ॥

অর্থাৎ যিনি ব্রজপুরে প্রসিদ্ধ ননী-চোর, গোপাঙ্গনাদের বসন-চোর এবং যিনি পাপিগণের পূর্ব্বজন্মার্জ্জিত পাপরাশি চুরি করেন, সেই চৌরাগ্রগণ্য পুরুষকে নমস্কার করি।

শ্রীরাধিকায়া হৃদয়স্য চৌরং
নবাম্বুদ শ্যামল কান্তি চৌরম্।
পদাশ্রিতানাং চ সমস্ত চৌরং
চৌরাগ্রগণ্যং পুরুষং নমামি ॥ ২ ॥

অর্থাৎ যিনি শ্রীরাধিকার হৃদয়চোর, নবজলধরের শ্যামলকান্তি চোর এবং যিনি পদাশ্রিতজনের সমস্ত চুরি করেন, সেই চৌরাগ্রগণ্য পুরুষকে নমস্কার করি।"

আবার এই শ্রীগৌরাঙ্গলীলাতেও তিনি সেই চুরির স্বভাব ভুলিতে পারেন নাই। তিনি শ্রীরাধার ভাব, কান্তি ও প্রেম চুরি করিয়া তাহাতে ব্রজের নবাম্বুদ কান্তি আবৃত করিয়াছেন এবং দিব্য শ্রীগৌর-মূর্ত্তিতে জগতের জীবকে ব্রজের সেই বিশুদ্ধ প্রেমরত্ন বিতরণ করিতেছেন। তাই, শ্রীপাদ্ রূপ-গোস্বামী বলিয়াছেন,—

অপারং কস্যাপি প্রণয়িজনবৃন্দস্য কুতুকী
রসস্তোমং হৃত্বা মধুরমুপভোক্তুং কমপি যঃ।
রুচিং স্বামাবব্রে দ্যুতিমিহতদীয়াং প্রকটয়ন্
স দেব শ্চৈতন্যাকৃতি রতিতরাং নঃ কৃপয়তু ॥

স্তবমালায়াং।

অর্থাৎ যিনি ভাবাস্বাদনে কৌতূহলী হইয়া প্রণয়িজন ব্রজ-বনিতাগণের উজ্জ্বল রস সমূহ অপহরণ পূর্ব্বক উপভোগ করিবার নিমিত্ত তদীয় কান্তি

প্রকাশ করিয়া স্বীয় শ্যাম-কান্তিকে আবৃত করিয়াছেন, সেই শ্রীচৈতন্যাকৃতি শ্রীভগবান আমাদিগকে অতিশয় কৃপা করুন।

তাই প্রভু বলিলেন—"আমি এরূপ চৌরাগ্রগণ্য, তুমি অনায়াসে আমার প্রেমসুখ চুরি করিলে; সুতরাং তুমি আমা অপেক্ষাও মহাচোর।" এই ঘটনায় প্রভু নিজের স্বরূপ তত্ত্ব ও শ্রীঅদ্বৈতের স্বরূপ ও মহিমা শ্লেষে সুন্দর-রূপে প্রকাশ করিলেন। অনন্তর—

"তুমি সে করিলা চুরি আমি কি না পারি।
হের দেখ চোরের উপরে করো চুরি ॥"

এই বলিয়া ভক্ত-প্রাণ শ্রীগৌরাঙ্গ শ্রীঅদ্বৈতের চরণতলে লুটাইয়া পড়িয়া পুনঃপুনঃ চরণধূলি গ্রহণ করিতে লাগিলেন। তাহার পর সহাস্যবদনে কহিলেন,—

"হের দেখ চোর বান্ধিলাও নিজকোলে ॥
করিতে থাকয়ে চুরি চোর শতবার।
বারেকে গৃহস্থ সর্ব্ব করয়ে উদ্ধার ॥" ৫১ ॥ চৈঃ ভাঃ ॥

চোর, গৃহস্থের বাড়ীতে শতবার চুরি করে, কিন্তু সে চোর যদি একবার ধরা পড়ে, তাহা হইলে তাহার নিকট হইতে যেমন সমস্ত অপহৃত দ্রব্যের উদ্ধার হয়, সেইরূপ যখন আমার প্রেমসুখ-চোরকে নিজক্রোড়ে বন্ধন করিয়াছি, তখন আমি সমস্ত উদ্ধার করিয়া লইব।"

তখন শ্রীঅদ্বৈতাচার্য্য বলিলেন—প্রাণ, বুদ্ধি, মন, দেহ সকলই তোমার; হে প্রভো! তুমি সংহার করিলে, কে রক্ষা করিতে পারে? সুতরাং তোমার দেহ, তুমি রক্ষা কর বা ধ্বংস কর, সে তোমারই ইচ্ছা।"

এই কথা শুনিয়া প্রভু অতিশয় প্রীত হইলেন। কহিলেন,—

"—তুমি ভক্তির ভাণ্ডারী।
এতেকে তোমার চরণের সেবা করি ॥
তোমার চরণ-ধূলি সর্ব্বাঙ্গে লেপিলে।
ভাসয়ে পুরুষ কৃষ্ণপ্রেমরস জলে ॥
বিনে তুমি দিলে ভক্তি কেহ নাহি পায়।
তোমার সে আমি হেন জান সর্ব্বথায় ॥

তুমি আমা যথা বেচ তথাই বিকাই।
এই সত্য কহিলাঙ্ তোমার সে ঠাঞি॥ চৈঃ ভাঃ ॥৫২॥

"অদ্বৈতং হরিণাদ্বৈতাৎ" অর্থাৎ মহাবিষ্ণুর সহিত অভেদত্ব হেতুই অদ্বৈত এবং "আচার্য্যং ভক্তি শংসনাৎ" অর্থাৎ জগতে ভক্তি প্রবর্ত্তনের নিমিত্তই আচার্য্য। এই দুই নামের মিলনেই শ্রীঅদ্বৈতাচার্য্য নামের সার্থকতা। এই জন্যই প্রভু, শ্রীঅদ্বৈতকে বলিলেন,—তুমি ভক্তির ভাণ্ডারী—তোমা হইতেই জীব কৃষ্ণভক্তি লাভ করিয়া সম্যক্ কৃতার্থ হইয়া থাকে। যেহেতু, তুমিই জীবকে দুর্ল্লভ কৃষ্ণভক্তি দান করিবার নিমিত্ত ভক্তাবতার রূপে অবতীর্ণ। তোমার শ্রীচরণ-ধূলি সর্ব্বাঙ্গে লেপন করিলে জীব নিঃসন্দেহরূপে কৃষ্ণপ্রেমরসনীরে ভাসিতে থাকে। সুতরাং তুমি ভক্তিদান না করিলে কেহ পাইতে পারে না। "আমি, তোমারই"—ইহা সর্ব্ব প্রকারে অবগত হইবে। অতএব তুমি আমাকে যথায় বিক্রয় কর, আমি সেইখানেই বিক্রীত হইয়া থাকি। আমি এই কথা তোমার স্থানে সত্যই কহিলাম।"

নিজগুরুর সতীর্থ বলিয়া শ্রীগৌরাঙ্গ, অদ্বৈতাচার্য্যকে গুরুর ন্যায় ভক্তি করেন, কিন্তু অদ্বৈতাচার্য্য, তাঁহাকে প্রভু জানিয়া নিজেকে তাঁহার দাস মনে করেন। সেব্য সেবকের মধ্যে এ ভাব বড় বিচিত্র, বড়ই মধুময়। ভক্ত শ্রীভগবানের, আবার শ্রীভগবানও ভক্তের। ভক্তের নিকট শ্রীভগবানের স্বাতন্ত্র কদাচ রক্ষিত হয় না। শ্রীভগবান ভক্তের অহেতুকী ভক্তির প্রভাবে এমনই বশীভূত হইয়া পড়েন যে, ভক্ত যাহা বলেন বা করেন, শ্রীভগবান তাহাই অঙ্গীকার করিতে বাধ্য হন। বাস্তবিক, তিনি তখন ভক্তের 'কেনা-বেচার' সামগ্রী হইয়া পড়েন। এই জন্যই প্রভু বলিলেন,—"তুমি আমাকে যেখানে বিক্রয় কর, সেইখানেই আমি বিক্রীত হই।" আদিপুরাণে শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদে লিখিত আছে—

যে কেচিৎ প্রাণিনো ভক্তা মদর্থে ত্যক্তবান্ধবাঃ।
তেষামহং পরিক্রীতো নান্যক্রীতো ধনঞ্জয়॥

অর্থাৎ হে পার্থ! যাহারা আমার প্রতি ভক্তিমান হইয়া আমার নিমিত্ত বন্ধু বান্ধবকেও বিসর্জ্জন দিয়াছে, আমি তাহাদেরই পরিক্রীত আছি; আমাকে ক্রয় করিতে অপর কাহারও সাধ্য নাই।

এইরূপ নিজ লীলারঙ্গী শ্রীগৌরাঙ্গ জীবকে মধুর ভক্তিতত্ত্ব ও ভক্তভাব শিখাইবার জন্য অন্তরঙ্গ ভক্তগণ সঙ্গে নিত্য কৃষ্ণ-প্রেমানন্দে বিভোর।

প্রভু একদিন ঈশ্বর-আবেশে উপলক্ষণ করিয়া আছেন; এমন সময়ে শ্রীশুক্লাম্বর ব্রহ্মচারী তথায় উপনীত হইলেন। প্রভু তাঁহাকে দর্শন করিয়া পরম সমাদর পূর্ব্বক আহ্বান করিলেন এবং সদয়বাক্যে কহিলেন,—

"দরিদ্র-সেবক মোর তুমি জন্ম জন্ম।
আমারে সকল দিয়া তুমি ভিক্ষুধর্ম্ম॥
আমিহ তোমার দ্রব্য অনুক্ষণ চাই।
তুমি না দিলেও আমি বল করি খাই॥
দ্বারকার মাঝে খুদ কাড়ি খাইলু তোর।
পাশরিলা, কমলা ধরিলা হস্ত মোর॥" ৫৩॥ চৈঃ ভাঃ।

কৃষ্ণের দ্বারকালীলায় নিষ্কিঞ্চন ভগবদ্ভক্ত সুদামা ব্রাহ্মণই এই পতিত-পাবন-শ্রীগৌরাঙ্গলীলায় শ্রীশুক্লাম্বর ব্রহ্মচারীরূপে অবতীর্ণ। তাই প্রভু, তাঁহাকে কহিলেন,—"ব্রহ্মচারি! তুমি জন্মে জন্মে আমার সেবক! তুমি আমার চরণে যথাসর্ব্বস্ব সমর্পণ করিয়া, ভিক্ষুধর্ম্ম গ্রহণ করিয়াছ।"—আশ্রম চতুষ্টয়ের মধ্যে চতুর্থ আশ্রম ভিক্ষু। ভিক্ষুধর্ম্ম; যথা—

পুত্রদ্রব্য কলত্রেষু ত্যক্তস্নেহো নরাধিপ।
চতুর্থমাশ্রমং স্থানং গচ্ছেন্নির্দ্ধূতমৎসরঃ॥
ত্রৈবর্ণিকাং স্ত্যজেৎ সর্ব্বানারম্ভানবনীপতে।
মিত্রাদিষু সমো মৈত্রঃ সমস্তেষেব জন্তুষু॥
জরায়ুজাণ্ডজাদীনাং বাঙ্মনঃ কর্ম্মভিঃ কচিৎ।
যুক্তঃ কুর্ব্বীত ন দ্রোহং সর্ব্বসঙ্গাংশ্চ বর্জ্জয়েৎ॥
একরাত্রং স্থিতিগ্রামে পঞ্চরাত্রং স্থিতিঃ পুরে।
তথা তিষ্ঠেদ্ তথাপ্রীতি র্দ্বেষো বা নাস্য জায়তে॥
কালে প্রশস্তবর্ণানাং ভিক্ষার্থে পর্য্যটেদ্ গৃহান্।
কামঃ ক্রোধস্তথাদর্প মোহলোভাদয়শ্চ যে।
তাং স্তু দোষান্ পরিত্যজ্য পরিব্রাড়্ নির্ম্মমো ভবেৎ॥
অভয়ং সর্ব্ব সত্ত্বেভ্যো দত্বা যশ্চরতে মুনিঃ।
নতস্য সর্ব্বভূতেভ্যো ভয়মুৎপদ্যতে কচিৎ॥ ইতি।

বিষ্ণুপুরাণ ৩।৯।

হে রাজন্! পুত্র কলত্র ও সংসারের সমুদয় দ্রব্যের মমতা ত্যাগ করিয়া ও নির্ম্মৎসর হইয়া এই চতুর্থ আশ্রম বা ভিক্ষুধর্ম্ম গ্রহণ করিতে হয়। দ্বিজাতি বর্ণত্রয় স্বীয় বর্ণধর্ম্ম ত্যাগ করিবেন। প্রাণী সকলের প্রতি মৈত্রী প্রকাশ করিবেন। কায়মনোবাক্যে কদাচ কোন প্রাণীরই অনিষ্ট করিবেন না এবং সর্ব্ব সঙ্গ পরিত্যাগ করিবেন। গ্রামে একরাত্রি ও নগরে পঞ্চরাত্রি পর্য্যন্ত অবস্থিতি করিবেন। যেখানে প্রীতি হইবে, সেইখানে অবস্থান করিবেন কিন্তু কোন স্থানের প্রতি দ্বেষ প্রকাশ করিবেন না। প্রাণধারণের নিমিত্ত যথাসময়ে উত্তমবর্ণ গৃহস্থের গৃহে ভিক্ষার্থ গমন করিবেন। কাম, ক্রোধ, অহঙ্কার, মোহ ও লোভাদি দোষ পরিত্যাগ করিয়া পরিব্রাজক নির্ম্মম হইবেন। এইরূপে যে ব্যক্তি সর্ব্বজীবে অভয়দান করিয়া ও মৌনশীল হইয়া বিচরণ করেন, তিনি কোন ভূত হইতে আর ভয় প্রাপ্ত হন না।

ইহাই ভিক্ষুধর্ম্ম—ইহাই পরিব্রাজকের ধর্ম্ম। পরম ভাগবত শ্রীশুক্লাম্বর শ্রীভগবানে সর্ব্বস্ব সমর্পণ করিয়া এইরূপ ভিক্ষুধর্ম্ম গ্রহণ করিয়াছেন। তাই, ভক্তবৎসল প্রভু বলিলেন,—"তুমি আমার দরিদ্রসেবক, তোমার দারিদ্র্য-সুলভ অতি সামান্য দ্রব্যে আমার যেমন প্রীতি হয়, অভক্তের প্রদত্ত রাজ-ভোগেও তেমন হয় না। তুমি সামান্য বোধে দিতে না চাহিলেও আমি বলপূর্ব্বক লইয়া ভোজন করিব। দ্বারকায় সেই তণ্ডুলকণা ( খুদ ) ভোজনের কথা বিস্মৃত হইলে না কি ?"

দ্বাপরে দ্বারকালীলায় দরিদ্র সুদামা ব্রাহ্মণই এই শ্রীগৌরাঙ্গলীলায় শ্রীশুক্লাম্বর ব্রহ্মচারী। কিন্তু "গৌরগণোদ্দেশ দীপিকা"র মতে তিনি বৃন্দাবন লীলার যজ্ঞপত্নিকা। সুতরাং শ্রীশুক্লাম্বর ব্রহ্মচারীতে সুদামা ও যজ্ঞপত্নিকা এই উভয় ভাবাবেশই পরিস্ফুট বুঝিতে হইবে। যেমন শ্রীল রায় রামা-নন্দে অর্জ্জুনসখা ও বিশাখাসখীর ভাব-সঙ্গতি লক্ষিত হয়।

দুঃখদারিদ্র্য-কাতরা নিষ্কিঞ্চন সাধু সুদামার পত্নী একদিন স্বামীকে কহি-লেন,—"ঠাকুর! আর তো যন্ত্রণা সহ্য হয় না? আপনার না একজন ঐশ্বর্য্যশালী সখা আছেন, আপনি তাঁহার নিকট হইতে কিছু অর্থ চাহিয়া লইয়া আসুন না কেন ?"

পত্নীর নির্ব্বন্ধাতিশয্যে ভক্তপ্রবর সুদামা সখার নিকট যাওয়াই স্থির করিলেন। কিন্তু সখার জন্য কি উপঢৌকন লইয়া যাইব, এই চিন্তাতেই কিছু বেশী ব্যাকুল হইলেন। কোথায় কিছু না পাইয়া ব্রাহ্মণ কতকগুলি

তণ্ডুলকণা (খুদ) বস্ত্রে পুঁটলী বাঁধিয়া লইয়া দ্বারকার অভিমুখে শুভযাত্রা করিলেন। অতিকষ্টে দ্বারকায় উপনীত হইয়া দেখিলেন, তাঁহার প্রাণসখা শ্রীকৃষ্ণের বাড়ী, তদীয় জীর্ণপত্রকুটীরের ন্যায় নহে, নানাকারুকার্য্য-খচিত বিচিত্র রাজপ্রাসাদ; দেখিয়া ব্রাহ্মণ অতিমাত্র বিস্মিত হইলেন। অনন্তর অন্তঃপুরে প্রবেশ করিয়া তথায় বিবিধ মণি-মাণিক্য-বিমণ্ডিত হর্ম্মাবলী দর্শন করিয়া আরও বিস্ময়-বিমুগ্ধ হইলেন। তিনি লজ্জায় সেই খুদের পুঁটুলী কক্ষতলে ক্রমশঃই ভাল করিয়া লুকাইতে লাগিলেন। অতঃপর স্বর্ণপর্য্যঙ্কে প্রাণসখা শ্রীকৃষ্ণচন্দ্রকে দর্শন করিয়া ব্রাহ্মণ প্রেমানন্দে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। শ্রীকৃষ্ণ দ্রুতপদে আসিয়া সখাকে বক্ষে তুলিয়া গাঢ় আলিঙ্গন করিলেন। সুদামা কৃতার্থ হইলেন! সুদামা সখাকে দেখিয়া সেই পুঁটুলীটী আরও সাবধানে লুকাইতে লাগিলেন। তদ্দর্শনে শ্রীকৃষ্ণ কুতুহলী হইয়া কহিলেন,—"সখে! তুমি ও কি লুকাইতেছ দেখি! দেখি!"

"সখে! ও কিছু নয়" বলিয়া সুদামা পুঁটুলীটী কক্ষতলে চাপিয়া ধরিলেন। শ্রীকৃষ্ণ বলপূর্ব্বক তাহা কাড়িয়া লইয়া সেই তণ্ডুলকণা একমুষ্টি ভক্ষণ করিলেন। দ্বিতীয় মুষ্টি তুলিবার উপক্রম করিয়াছেন, লক্ষ্মীদেবী আসিয়া শ্রীকৃষ্ণের হস্তধারণ করিলেন।

সেই ভাবাবেশে শ্রীগৌরসুন্দরও আজ শুক্লাম্বরের ঝুলির মধ্য হইতে মুষ্টি মুষ্টি তণ্ডুল লইয়া চর্ব্বণ করিতে লাগিলেন। তদ্দর্শনে শুক্লাম্বর কহিলেন— "প্রভু! সর্ব্বনাশ! উহাতে যে বহুতর খুদকণা রহিয়াছে।" তখন প্রভু কহিলেন,—

"—তোর খুদকণ মুঞি খাও।
অভক্তের অমৃতে উলটি না চাও॥ * *" ৫৪॥ চৈঃ ভাঃ।
"—শুন শুক্লাম্বর ব্রহ্মচারি!
তোমার হৃদয়ে আমি সর্ব্বথা বিহরি॥
তোমার ভোজনে হয় আমার ভোজন।
তুমি ভিক্ষা চলিলে আমার পর্য্যটন॥
প্রেমভক্তি বিলাইতে মোর অবতার।
জন্ম জন্ম তুমি প্রেম-সেবক আমার॥

তোমারে দিলাঙ আমি প্রেমভক্তি দান।

নিশ্চয় জানিহ প্রেমভক্তি মোর প্রাণ ॥"৫৫॥ চৈঃ ভাঃ।

শ্রীভগবান ভক্তির বাধ্য। তাঁহাকে ভক্তিপূর্ব্বক যাহা প্রদান করা হয়, তাহা তুচ্ছ হইলেও উপাদেয়রূপে গ্রহণ করিয়া থাকেন। আবার শ্রীভগবানকে কোন ভক্ষ্যদ্রব্য নিবেদন করিতে হইলে ধেনুমুদ্রা প্রদর্শন পূর্ব্বক মন্ত্রোচ্চারণ করিয়া দিতে হয়, ইহাই বেদের বিধান। অতুবা তাহা শ্রীভগবান তাহা অঙ্গীকার করেন না। এ বিধি সাধারণ ব্যক্তিদের জন্যই বিহিত। যাঁহারা ভক্ত, তাঁহাদের নিকট এ বিধির ব্যতিক্রম দৃষ্ট হয়। শুক্লাম্বরের তণ্ডুলভোজনই তাহার প্রকৃষ্ট প্রমাণ। সুতরাং ভক্তিই সকল বিধির প্রাণ, বিধি বা নিষেধ সকলই ভক্তির অধীন।

"বিষয়মদান্ধ সব এ মর্ম্ম না জানে।
সুতধন কুলমদে বৈষ্ণব না চিনে ॥
দেখি মূর্খ দরিদ্র যে সুজনেরে হাসে।
তার পূজা বিত্ত কভু কৃষ্ণেরে না বাসে ॥"

অতএব জাতি, বিদ্যা মহত্বাদির ব্যর্থ অভিমান পরিত্যাগ পূর্ব্বক শ্রীগুরু বৈষ্ণবের প্রতি অকপট শ্রদ্ধা প্রদর্শন করিয়া ভক্তিধর্ম্মের অনুশীলন, মনুষ্য মাত্রেরই কর্ত্তব্য। ইহাই সর্ব্বোত্তম শ্রেয়লাভের প্রকৃষ্ট পন্থা।

ইতি দ্বিতীয় খণ্ড।